(৩) এই মাদরাসায় কি একটি বড় বেল আছে? হাঁ, তাতে একটি বড় বেল আছে। মাদরাসার বেলটি কেমন? তা বড় ও ভালো। এই নতুন কারখানার মালিক কে? ঐ শহরের ব্যবসায়ী এই নতুন কারখানার মালিক।

(৪) এটি ঘড়ির কেস্ (কৌটা)। এই কেসে একটি দামী ঘড়ি আছে। সেটি মধুর কৌটা। মধুর কৌটায় খাঁটি মধু আছে। খাঁটি মধু খুব উপকারী।

(৫) এই ফুলের ঘ্রাণ অতি উত্তম। নদীর পানি মিষ্ট, আর সমুদ্রের পানি নোনা। সমুদ্রের মাছ নোনা। গাছের ছায়া খুব আরামদায়ক।

(ঙ) ১ ও ২ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) مصنع শব্দ দ্বারা অন্তত দশটি বিভিন্ন ধরনের বাক্য রচনা করো।

## তামরীন – ৪

(ক) বাংলায় বলো–

(١) المرآة الصغيرة في يد آمنة و مشطها في حقيبتها - هذا الأمر سهل و ذلك الأمر صعب - هذا كتاب سادس و تلك كراسة سادسة - الكتاب السادس مفيد جدا - الكراسة السادسة عند عائشة .

(٢) عمل النجار بمنشاره - هذا النجار ماهر في عمله - المهارة في العمل ضرورية - الفيل حيوان ضخم - ذيل الفيل قصير و خرطومه طويل - خرطوم الفيل أنفه .

(٣) متواضع، تواضع - متكبر، تكبر - هو رجل متواضع - فيه تواضع - التواضع صفة طيبة - تواضع العبد محبوب عند الرب - ماذا في جيبك؟ أيها الولد! في جيبي قلم جديد - هل القلم غال ؟ نعم .. هو غال .

(٤) قرية بعيدة - القرية البعيدة - في قرية بعيدة - في القرية البعيدة - كتاب - في كتاب - الكتاب - في الكتاب من [illegible] - من البيت - من بيت صغير - من البيت الصغير في [illegible]

- في الحديقة - في حديقة جميلة وردة جميلة - الوردة الجميلة في الحديقة الجميلة - من مسجد - في مسجد - في مسجد صغير .

(٥) الذكر باللسان خير و الذكر بالقلب خير - الذكر بالقلب خير من الذكر باللسان - في عين العبد الصالح دمع و دمعه عند الله مقبول .

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং চতুর্থ ও ষষ্ঠ বাক্যের তারকীব লেখো**

প্রশ্ন ঃ في قرية এবং في القرية এর অর্থগত পার্থক্য লক্ষ্য করো।

**(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো–**

(১) মসজিদ হলো রহমানের কেল্লা, আর বাজার হলো শয়তানের কেল্লা। নেক বান্দা রহমানের কেল্লায় (থাকে) আর পাপাচারী বান্দা শয়তানের কেল্লায় (থাকে)। একটি বড় শহরে একটি প্রাচীন মসজিদ আছে। এই সুন্দর চিঠিটি এক পুরোনো বন্ধুর (কাছ) থেকে (এসেছে)।

(২) বড় কি এই গাভীটির ওলান, না ঐ গাভীটির (ওলান)। ঐ গাভীটির ওলান। এই গাভীটির ওলান বড় না ছোট? ছোট। ঐ বড় চুলার উপর একটি বড় ডেগ আছে। এই ডেগে প্রচুর খাবার আছে।

(৩) জাহান্নামের আযাব আগুন ও তার ধোঁয়া দ্বারা হবে। আমাদের রাস্তা জান্নাতের দিকে, আর তাদের রাস্তা জাহান্নামের দিকে। মুমিনের হৃদয়ে সাহসিকতা আর কাফিরের হৃদয়ে ভীরুতা রয়েছে।

(৪) হিংসা কৃপণতা থেকে নিকৃষ্ট। দারিদ্র্য সচ্ছলতা থেকে উত্তম। এটি ইসলামী পোশাক, আর সেটি অনৈসলামী পোশাক। এটি ইসলামী পত্রিকা, আর সেটি অনৈসলামী পত্রিকা। এই ইসলামী পত্রিকার মালিক দীর্ঘ জিহাদে রয়েছেন।

(৫) একটি দূরবর্তী গ্রামে একটি সুন্দর মসজিদ আছে। গ্রামটিতে একটি সুন্দর মসজিদ আছে। সুন্দর মসজিদটি দূরবর্তী গ্রামটিতে আছে।

**(ঙ) ৩ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) একটি গ্রাম সম্পর্কে দশটি বাক্যের একটি রচনা লেখো (গ্রামের নাম, গ্রামটি কেমন, তাতে কী কী আছে ইত্যাদি লিখতে পারো)

(ছ) বানান দেখো- ধোঁয়া – দ্বারা – হৃদয় – নিকৃষ্ট – দূরবর্তী।

## তামরীন – ৫

(ক) বাংলায় বলো–

(١) في كتاب قصة جميلة - في الكتاب قصة جميلة - في كتاب جديد قصة جميلة - في الكتاب الجديد قصة جميلة - القصة الجميلة في كتاب جديد - القصة الجميلة في الكتاب الجديد ·

(٢) هل وراء هذه القرية غابة ؟ نعم .. وراءها غابة كبيرة - بجانب الغابة الكبيرة جبل كبير - أين أخو ماجد ؟ أ في مكتبه هو ؟ لا .. بل هو في المسجد - فرعون عدو الله لعنة الله على فرعون ·

(٣) في حياة القرية راحة و في حياة المدينة مشقة - حياة القرية خير من حياة المدينة - ذكي، ذكاء - غبي، غباء - القرد حيوان ذكي و ذكاؤه مشهور - الحمار حيوان غبي و غباؤه مشهور ·

(٤) في عين هذه المرأة دمع - الدمع في عين الإنسان و الدم في جسم الإنسان - دمع، دمعة - في عين التائب دمع - أين منديلك يا عائشة ؟ أ في حقيبة تلك البنت هو أم في حقيبتك ؟ في حقيبتي ·

(٥) حياء المرأة المسلمة زينتها - زينة المرأة المسلمة حياؤها - جمال المرأة في حيائها - الحياء من الإيمان · صديق، صداقة - كاذب، كذب - المؤمن صادق و المنافق كاذب - الصدق طريق النجاة و الكذب طريق الهلاك ·

লেখার নিয়ম ঃ حياء، حياء المرأة – حياؤها – سخاء – سخاء الرجل – سخاؤنا
একই নিয়মে ذكاء ও غباء শব্দদু'টি লেখো।

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং প্রথম বাক্যটির তারকীব লেখো

(গ) ১ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) এই দরজীর কৌটায় সুঁই ও সুতা আছে। সুঁই ও সুতা এই দরজীর কাছে আছে। একটি ছোট পাত্রে কিছু দুধ আছে। ছোট পাত্রটিতে কিছু দুধ আছে। দুধ একটি ছোট পাত্রে আছে। দুধ ছোট পাত্রটিতে আছে।

(২) রাশেদ কামরায় আছে। রাশেদ একটি কামরায় আছে। একটি ছোট কামরায় একজন লোক আছে। লোকটি কামরায় আছে। লোকটি একটি কামরায় আছে।

(৩) এই মেয়েটির চুল লম্বা। তার মাথায় লম্বা চুল। ইনি পুরুষকবি, আর ইনি মহিলাকবি। এই ছেলেটির মাঝে এবং ঐ ছেলেটির মাঝে গভীর বন্ধুত্ব আছে। বন্ধু। বন্ধুত্ব।

(৪) মাহমুদ। মাহমুদ একজন শিকারী। শিকারী মাহমুদ উত্তম লোক। শিকারী মাহমুদের হাতে একটি বন্দুক আছে। বশির লেখক। লেখক বশির শিক্ষক মাজেদের ভাই।

(৫) তাইয়েব উত্তম ছেলে, তাইয়েবা উত্তম মেয়ে। নতুন মসজিদে একটি দামী গালিচা আছে। একটি নতুন মসজিদে একটি দামী গালিচা আছে। দামী গালিচাটি নতুন মসজিদে আছে। দামী গালিচাটি কোথায় আছে? তা একটি নতুন মসজিদে আছে।

(ঙ) ৪ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তুমি ও তোমার বন্ধু একজন ব্যবসায়ী সম্পর্কে কথোপকথন লেখো

(ছ) বানান দেখো– পুরুষকবি – মহিলাকবি – সুন্দর – সুন্দরী – বন্ধুত্ব – গভীর – সুঁই – শিকারী – শিকার – স্বীকার।

## তামরীন -- ৬

(ক) বাংলায় বলো–

(١) المجاهد خادم الإسلام – السيف سلاح المجاهد و القلم سلاح العالم – دبابة كبيرة – الدبابة الكبيرة سريعة – هذه دبابة

العدو - هذه دبابة عدوة - تلك طائرة العدو - تلك طائرة عدوة - هذا بلد عدو و ذلك بلد صديق ·

(٢) بلدنا جميل - بلدنا صغير و بلدهم كبير - بلدنا فقير و بلدهم غني - في بلدنا نهر مشهور - يا زينب ! أ خالتك آمنة ؟ أ خالتك آمنة أم أمك ؟ خالتي - أ آمنة خالتك أم عائشة ؟ آمنة - كلام هذا الولد الجميل جميل - مصر بلد مسلم و أفغانستان بلد إسلامي ·

(٣) أ بلد مسلم أفغانستان أم بلد إسلامي ؟ بلد إسلامي - أ بلد مسلم مصر أم بلد إسلامي - بين البلد المسلم و بين البلد الإسلامي فرق عظيم - بلدنا بلد مسلم و لكن بلد غير إسلامي ·

(٤) سؤال ماجد صعب جدا و سؤال آمنة سهل جدا - في جهاد أفغانستان درس جديد - هو درس الشهادة في سبيل الله - هذا سيف المجاهد و ذلك قلم العالم - في قلم العالم حبر و في سيف المجاهد دم - أ حبر القلم خير أم دم السيف ؟ أ حبر العالم خير أم دم الشهيد ؟ هذا خير و ذلك خير

(٥) العربية القديمة خير من العربية الجديدة - بين الإنسان و بين الشيطان عداوة قديمة - هلاك الإنسان بمعصيته و نجاته بتوبته ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং তৃতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ৩ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো-

(১) এই ছোট বইটির কভার (প্রচ্ছদ) কেমন? তার প্রচ্ছদ খুব সুন্দর। হে রমেশ, হে মুশরিক, তুমি শিরকের অন্ধকারে আছো, আর আমি ঈমানের আলোতে আছি। আমার কাছে ঈমানের অস্ত্র আছে, আর তোমার কাছে আগ্নেয়াস্ত্র (লোহার ও আগুনের অস্ত্র) আছে।

(২) এটা মাদরাসার দফতর। দফতরের সামনে কি কোন বেল আছে? হাঁ, দফতরের সামনে একটি বড় বেল আছে। মাদরাসার দফতরে কী আছে? মাদরাসার দফতরে একটি বড় বাক্স আছে।

(৩) একটি কৌটায় – কৌটায় (কৌটাটিতে)। একটি ছোট কৌটায় একটি দামী হার আছে। ছোট কৌটায় একটি দামী হার আছে। দামী হারটি একটি ছোট কৌটায় আছে। দামী হারটি ছোট কৌটায় আছে।

(৪) চিনির মিষ্টতা, মধুর মিষ্টতা, ঈমানের মিষ্টতা, তিলাওয়াতের মিষ্টতা। যিকিরের মিষ্টতা মধুর মিষ্টতা থেকে উত্তম। এই দেশে একটি বড় জাদুঘর আছে। তোমাদের গ্রামে কি কোন বাজার আছে?

(৫) এই হাতুড়িটি কি বড়? না, তা ছোট। ছোট হাতুড়িটি কামারের হাতে আছে। কামারের দোকানে লোহা আছে এবং আগুন ও ধোঁয়া আছে। এই ছাত্রের শিক্ষক উছমানের দাদা। ফেরআউনের স্ত্রী সত্যিকার মুমিন। ফেরআউনের স্ত্রী মুমিন নারী। ফেরআউনের ঘরে ঈমান (রয়েছে)। এটি খুব আশ্চর্য বিষয়।

(ঙ) ১ ও ২ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) একজন ব্যবসায়ী ও একজন কৃষকের আলোচনা লেখো।

(ছ) বানান দেখো– প্রচ্ছদ – অস্ত্র – আগ্নেয়াস্ত্র – দামী – স্ত্রী।

## তামরীন – ৭

(ক) বাংলায় বলো–

(١) أيها الرجل ! هل في قلبك نور ؟ نعم .. أنا مؤمن و في قلبي نور الإيمان - هل هذا العسل خالص ؟ لا .. بل هو غير خالص - ماذا في يد ذلك الفلاح النشيط - في يده منجل حاد - أنا جندي مسلم - حياتي في طريق الجهاد .

(٢) في هذه المدينة سجن كبير - صديق راشد أمام الهاتف - و هذا الهاتف ميت - طباخ المدرسة في مطبخ المدرسة و

طباخة المنزل في مطبخ المنزل، في موقد المطبخ فحم كثير و رماد كثير ٠

(٣) ماء الكوب بارد و ماء الإبريق حار - في صحن طعام لذيذ - في الصحن طعام لذيذ - الطعام اللذيذ في صحن - الطعام الذيذ في الصحن الكبير - نحن على الحق و هم على الباطل - قوة الحق من الله و قوة الباطل من الشيطان ٠

(٤) بطن الإنسان و ظهره - بطن الفيل و ظهره - بطن الأرض و ظهرها - أيها الإنسان ! سخاؤك خير من بخلك - باب المسجد - باب المسجد الكبير - باب المسجد الكبير - باب المسجد الكبير مفتوح ٠

(٥) قوة العمل بقوة الإيمان وضعف العمل بضعف الإيمان - في هذا الزمان بطن الأرض خير من ظهرها - طريقك أيها المسلم ! طريق الدم لا طريق الدمع ٠

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং চতুর্থ বাক্যটির তারকীব লেখো

(গ) ৪ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) দরজার তালা। নতুন দরজার তালা। দরজার নতুন তালা। দরজার নতুন তালাটি ভালো। নতুন দরজার তালাটি ভালো। কৃষকের ছেলে। দরিদ্র কৃষকের ছেলে। দরিদ্র কৃষকের ছেলেটি মেধাবী ছাত্র। কৃষকের দরিদ্র ছেলে। কৃষকের দরিদ্র ছেলেটি গ্রামের বাড়ীতে আছে।

(২) মানুষের জীবন কি দীর্ঘ? না, তার জীবন খুবই সংক্ষিপ্ত। অযু হলো নামাযের চাবি, আর নামায হলো জান্নাতের চাবি। মুমিনের নিয়ত তার আমল থেকে উত্তম। মুমিনের হৃদয়ে ঈমানের মিষ্টতা আছে।

(৩) এটি কী? এটি একটি বড় তাঁবু। তাঁবুটি কেমন? তা বড় ও প্রশস্ত। এই বড় তাঁবুটি পাহাড়ের পাশে (রয়েছে)। এই বড় তাঁবুতে কে আছে? তাতে

একজন আরব পুরুষ এবং একজন আরব মহিলা এবং একটি আরব শিশু রয়েছে।

(৪) হে মেধাবী ছাত্র! তোমার মেধা আল্লাহর পক্ষ হতে বিরাট নেয়ামত। মেধার নেয়ামত বিরাট নেয়ামত। হাসীনা কৃপণ নারী। কৃপণ হাসীনা এই গ্রামের বাসিন্দা। মাজেদ কৃপণ। কৃপণ মাজেদ এই কৃপণ নারীর স্বামী।

(৫) একটি বাগানে একটি গোলাব আছে। একটি বড় মাদরাসায় একজন মেধাবী ছাত্র আছে। ঐ কামানটি এক ছোট দুর্গে আছে। এই কামানটি ছোট দুর্গে আছে। আলিমের ঘুম জাহিলের ইবাদত থেকে উত্তম।

(ঙ) ১ ও ৩ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) একজন মুশরিক ও একজন মুসলিমের আরবী কথোপকথন লেখো। (অন্তত দশটি বাক্য)

## তামরীন – ৮

(ক) বাংলায় বলো–

(١) هذا الملك العادل ملك الرحمة في أرض الله – الجندي المسلم شجاع، غير جبان – هذا عسل خالص – العسل الخالص نافع – فيه شفاء من الله – أيها الإنسان ! الموت قريب منك و أنت غافل – أمرك عجيب جدا .

ব্যাখ্যা ঃ قريب অর্থ নিকটবর্তী, منك অর্থ তোমার থেকে, قريب منك অর্থ তোমার থেকে নিকটবর্তী। আরবীতে قريب এর পরে من অব্যয়টি ব্যবহৃত হয়। বাংলায় তরজমা হবে ইযাফতের। সুতরাং قريب منك অর্থ তোমার নিকটবর্তী। বাংলা ও আরবী উভয় ভাষার নিজস্ব তারকীব রয়েছে। তরজমা করার সময় তরজমার ভাষার নিজস্ব তারকীব অনুসরণ করতে হয়। এই নিয়ম অনুসারে, 'আমাদের বাড়ী মসজিদের নিকটবর্তী'-এর আরবী তরজমা বলো, আবার المؤمن قريب من الجنة و المشرك قريب من النار এর বাংলা তরজমা করো।

(٢) هذا جبل عال الجبل مشهور جدا – هذا الجبل العالي بعيد من القرية – هذا أمر صعب – في هذا الأمر كلام – قرن الظبي جميل و جلده جميل . هل قرن البقر حاد ؟ نعم .. قرن البقر حاد جدا .

(٣) هذه الخيمة كبيرة و تلك الخيمة صغيرة - الخيمة الكبيرة بجوار الخيمة الصغيرة - لحم البقر لذيذ و لبن البقر مفيد- في غرفة امنة مراة كبيرة - هذه بطاقة جميلة - البطاقة الجميلة في ظرف جميل ·

(٤) في هذا المطعم رز و لحم و سمك و بيض - هذا مطعم عربي و ذلك مطعم بنغلاديشي - بنغلاديش بلد مسلم، داكا عاصمة بنغلاديش - في مكتبة هذه المدرسة كتاب قيم ·

(٥) الصدق علامة الإيمان و الكذب علامة النفاق - راحة القلب في الذكر و قوته بكثرة الذكر - صفة المؤمن الصبر على المصيبة و الشكر علي النعمة ·

(٦) عند الرجل - عند رجل - أمام البيت - أمام بيت فوق المنضدة - فوق منضدة - عند الفلاح - عند فلاح - باب البيت - باب بيت - تلميذ المدرسة - تلميذ مدرسة - كتاب الولد - كتاب ولد ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং তৃতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) এই পৃথিবী খুব সুন্দর। একটি গ্রামে একটি প্রাচীন মসজিদ আছে। সেই প্রাচীন মসজিদে একটি সুন্দর মিম্বর আছে। ঐ প্রাচীন মসজিদের খতীব বড় আলিম। ঐ মসজিদের নাম 'জান্নাতের মসজিদ'। মৃত্যু হলো আখেরাতের দিকে সফর।

(২) জান্নাতের চাবি কী এবং নামাজের চাবি কী? জান্নাতের চাবি নামায এবং নামাজের চাবি অযু। এটি কি সত্য কথা? হাঁ, এটি সত্য কথা। এই ছেলেটির চুল লম্বা। সে অভদ্র ছেলে। ঐ ছেলেটির চুল খাটো। সে ভদ্র ছেলে।

(৩) একটি ছোট পাত্রে কিছু দুধ আছে। এই অল্প দুধ একটি ছোট পাত্রে আছে। হাউজের পানি কি ঠাণ্ডা? হাঁ, হাউজের পানি ঠাণ্ডা। এই কাপের চা কি গরম? না, তা ঠাণ্ডা। ব্যবসায়ী ইমরানের দফতরে কি ফোন আছে?

(৪) মক্কা একটি পবিত্র শহর। যমযমের পানি মক্কায় আছে। এই ছাইয়ের নীচে কি আগুন আছে? এটা কি নতুন খবর? ফাতেমার কামরায় সুঘ্রাণ আছে। এই ছেলেটির কাপড়ে দুর্গন্ধ আছে।

(৫) শিকারীর কাছে একটি বন্দুক আছে। একজন শিকারীর কাছে একটি বন্দুক আছে। বাড়ী (টি)র সামনে একটি বাগান আছে। একটি বাড়ীর সামনে একটি বাগান আছে। তেপায়া (টির) উপর একটি নতুন ঘড়ি আছে। নতুন ঘড়িটি একটি ছোট তেপায়ার উপর আছে।

(ঙ) ৩ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তুমি ও তোমার বোন মাদরাসা ও তার বাগান সম্পর্কে কিছু কথোপকথন লেখো।

(ছ) বানান দেখো– ঠাণ্ডা – সুঘ্রাণ – প্রাচীন – পৃথিবী।

## তামরীন – ৯

(ক) বাংলায় বলো–

(١) هل صوت هذا الطائر عذب ؟ نعم .. صوته عذب - كيف لون الورد ؟ لون الورد جميل ؟ هذا هاتف و هذه سماعة الهاتف - هذه نافذة الحجرة، زجاجها مكسور .

(٢) هذا طعام لذيذ - لذة الطعام في الملح - في هذه القدر مرق - هذا مرق اللحم - مرق اللحم لذيذ جدا - ما (هو) نور العلم ؟ العمل نور العلم - ما (هي) حياة الإسلام - الجهاد حياة الإسلام - هل غلاف هذا الكتاب جميل ؟ نعم .. غلافه جميل .

(٣) عند رجل حقيبة جديدة و غالية ؟ الحقيبة الغالية عند رجل غني - بيتنا بجانب النهر - بيتنا بجانب نهر - هذا بيت الفلاح الفقير - هذا بيت فلاح فقير .

(٤) حجرة نظيفة - نظافة هذه الحجرة قليلة - نظافة اللباس

ضـروريـة - جـيـد، جـودة - جـودة القـلـم بجـودة الريـشـة - هـل القفـل الجديـد ضـعيـف ؟ لا .. بل هو قوي جدا و هذا مفتـاحه ·

(৫) مـصـيـبـة الإنـسـان في لسـانـه - جـمـال الخالق في جـمـال الخلـق - زينـة العلم خير من زينـة اللبـاس - الحيـاء زينـة المـرأة المسلمـة ·

নিয়ম ঃ ما (هو) نـور العلم এখানে বন্ধনীতে هو যোগ করে বোঝানো হয়েছে যে, এই যমীরটি ছাড়াও বাক্য তৈরী হতে পারে, যেমন ؛ما نـور العلم তবে যামীর সহ ما هو نور العلم বলা যায়। অবশ্য বাংলা তরজমায় যামীরটি আসবে না, উভয় ক্ষেত্রে তরজমা হবে এই- ইলমের নূর কী ?

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং চতুর্থ বাক্যটির তারকীব লেখো**

**(গ) ৩ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো-**

(১) মুমিনের সৌন্দর্য তার আমলে, আর মুনাফিকের সৌন্দর্য তার কথায়। ইলম মাল থেকে উত্তম। প্রাচীন আরবী নতুন আরবী থেকে উত্তম। আমাদের কাছে ঈমানের অস্ত্র রয়েছে, আর তোমাদের কাছে আগ্নেয়াস্ত্র রয়েছে।

(২) হে মাজেদ! তোমার রুমালটি কি কোন ছাত্রের কাছে আছে? হাঁ, তা একজন নতুন ছাত্রের কাছে আছে। হে মাজেদা! তোমার বান্ধবী কি কোন গোয়ালিনীর মেয়ে ? না, সে এক দরিদ্র কৃষাণীর মেয়ে।

(৩) এটি খুব সুন্দর কার্ড। তাতে একটি গ্রামের ছবি আছে। আমার হৃদয় সিংহের হৃদয়। আমার হৃদয় এক সিংহের হৃদয়। এই লোকটির হৃদয়ে হাতিমের দানশীলতা রয়েছে।

(৪) তুমি কি কৃষক খালিদের ছেলে, না ব্যবসায়ী রাশেদের ছেলে? ব্যবসায়ী রাশেদের ছেলে। আহমদের পোশাক ইসলামী পোশাক। এই সুন্দর খামে কি কোন চিঠি আছে? হাঁ, তাতে একটি সুন্দর চিঠি আছে।

(৫) এই লোকটি শত্রুর কেল্লায় আছে। শত্রুর কেল্লায় একটি বড় কামান আছে। এটি ইসলামী পোশাক, আর সেটি অনৈসলামী পোশাক। বাগদাদ একটি আরব রাজধানী। এটি আরব রাজধানী। এটা আরবীয় খাবার।

(ঙ) ৩ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) ইলম ও তালিবুল ইলম সম্পর্কে কিছু বাক্য রচনা করো।

## তামরীন – ১০

(ক) বাংলায় বলো–

(١) هذا بلد إسلامي – أنت في لباس إسلامي و هو في لباس غير إسلامي – في فم هذا الولد القذر رائحة كريهة – ما خبرك يا أخي! ما حال هذا المجتمع ؟ هذا المجتمع مجتمع صالح – هذا الرجل حارس المدرسة – هل هو حارس أمين ؟ ماذا في يد هذا الحارس ؟ في يده بندقية ·

(٢) المجتمع الإسلامي مجتمع طاهر – ماء زمزم ماء مبارك – يا عمي ! هل في مكتبك هاتف ؟ نعم .. في مكتبي هاتف – ما في جيب هذا الولد؟ في جيبه قلم و ساعة يد – ساعة اليد – ساعة يد – مروحة الطاولة – مروحة طاولة ·

(٣) خطيب هذا المسجد جد محمود – جد محمود خطيب هذ المسجد – هذا نهر عميق – ماء هذا النهر العميق نظيف – في قرية بعيدة رجل صالح و أمين ·

(٤) هي بنت مشرك – في يدها دمية – أنت بنت مسلم في يدك لعبة – بنت المسلم خير من بنت المشرك – الخمر حرام في الإسلام – الخمر رأس الفساد – هل تمر المدينة لذيذ – نعم .. تمرها لذيذ ·

(٥) المسلم حريص على العلم و المنافق حريص على المال – الولد الطيب حريص على نظافة اللباس – الموت جسر الآخرة ·

ব্যাখ্যা ঃ ভালোর ক্ষেত্রে حريص শব্দের অর্থ হলো যত্নবান, অনুরাগী, আগ্রহী ইত্যাদি। আর মন্দের ক্ষেত্রে এর অর্থ হলো লোভী। على এর শাব্দিক অর্থ উপরে। কিন্তু এখানে তরজমা হবে 'প্রতি'।

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) এটা কি অযুর পানি ? হাঁ, এটা অযুর পানি। এই পানি পবিত্র। এটা কি অযুর পানি, না গোসলের পানি? অযুর পানি কি এটি না সেটি? হে মুসলিম নারী! আমি আল্লাহর বান্দা, আর তুমি আল্লাহর বান্দী।

(২) আমাদের সমাজ অনৈসলামী সমাজ। আমরা একটি অনৈসলামী সমাজে আছি। এই সমাজের চেহারা খুব কুৎসিত। এটা কি খুব কঠিন বিষয়? হাঁ, এটা খুব কঠিন বিষয়। পঞ্চম বইটি কোথায়? তা একজন নতুন ছাত্রের কাছে আছে।

(৩) প্রথম মেয়েটি বুদ্ধিমতী, আর তৃতীয় মেয়েটি নির্বোধ। এই মেয়েটির মেধা ভালো, ঐ মেয়েটির মেধাহীনতা আশ্চর্যজনক। এটি দশম প্রশ্ন। দশম প্রশ্নটি কি সহজ? না, বরং তা খুব কঠিন।

(৪) এই লোকটির বন্ধু এক বড় কারখানার মালিক। এই নতুন বইটির প্রচ্ছদ কেমন? তার প্রচ্ছদ সুন্দর। মক্কা একটি প্রাচীন শহর। রাসূলের কবর কি মক্কায়? না, তাঁর কবর মাদীনায়। এই পাহাড়টি মক্কার কাছে।

(৫) কাশ্মীর হলো দুনিয়ার জান্নাত (পৃথিবীর স্বর্গ), এখন তা আগুনের ভূমি। ঐ দূরবর্তী শহরে কি কোন দুর্গ আছে ? হাঁ, সেখানে একটি প্রাচীন দুর্গ আছে। আব্দুল্লাহ হলো ইসলামী নাম, আর রমেশ হলো অনৈসলামী নাম। ফাতেমা খুব সুন্দর নাম। হে মুসলিম নারী! তোমার সন্তান তোমার কাছে আমানত।

(ঙ) ৩ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) নিজের পক্ষ হতে যে কোন দশটি বাক্য রচনা করো।

(ছ) বানান দেখো– বিষয় – পঞ্চম – ভূমি – দূরবর্তী – স্বর্গ – কাশ্মীর – কুৎসিত।

# কোরবানীর পর

## (১ থেকে ৬৮)

### তামরীন — ১

(ক) বাংলায় বলো–

(١) كتب معلمنا على سبورة الفصل - كتب معلمنا - كتب معلمنا الجديد - رجع مدير هذه المدرسة من سفره - رجع من سفره - رجع من سفره الطويل - خرج عم ماجد من غرفته و ذهب إلى مسجد القرية - خرج من غرفته - خرج من غرفته الصغيرة .

(٢) قريتنا - قريتنا جميلة - قريتنا الجميلة بجانب نهر صغير - ساعة ماجد جديدة - ساعة ماجد الجديدة غالية - ساعته الغالية فوق الطاولة - عقد فاطمة الجديد غال - عقدها الغالي في عنقها .

(٣) لعبت هذه البنت الصغيرة بكرة جميلة في حديقة المنزل - كتبت أخت أحمد بقلمها الجيد على ورقة جيدة - هذه تمرة صغيرة - التمرة الصغيرة حلوة - ثمر هذه الشجرة حلو - عمران صديق أشرف - هو صديق أشرف القديم .

(٤) بيتنا قريب من المسجد . بيتنا الجديد قريب من المسجد و بيتنا القديم بعيد عن المسجد - هذه بقرة - لبن البقرة قليل - لبن البقر لذيذ .

(৫) هذه الأرض ذرة صغيرة في هذا العالم الكبير - موت عالم موت العالم - ذهب العلم بموت هذا العالم (موت عالم - موت العالم) ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ৩ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

ব্যাখ্যা : رجع من سفره এর শাব্দিক অর্থ– তিনি তার সফর থেকে ফিরেছেন। আরবী ভাষা যামীরের ভাষা, আরবী ভাষায় যামীর প্রচুর ব্যবহার করা হয়। তাই আরবীতে رجع من السفر এর চেয়ে رجع من سفره বলা বেশী ভালো। কিন্তু বাংলাভাষা যামীরের ভাষা নয়। বাংলাভাষায় অপরিহার্য প্রয়োজন ছাড়া যামীর ব্যবহার করা হয় না। সুতরাং 'তিনি তার সফর থেকে ফিরেছেন' এর চেয়ে উত্তম হলো, 'তিনি সফর থেকে ফিরেছেন।' বাংলা তরজমার সময় من سفره এর যামীরটি ছেড়ে দেয়াই ভালো। কারণ তিনি যে তার সফর থেকে ফিরবেন, অন্যের সফর থেকে নয়, এটা তো জানা কথা। আরবীতে যামীরটি শুধু ভাষাসৌন্দর্যের কারণে এসেছে।

পক্ষান্তরে خرج راشد من غرفته এর তরজমায় যামীর থাকা ভালো, কারণ রাশেদ নিজের কামরা থেকে না বের হয়ে অন্যের কামরা থেকেও বের হতে পারে। সুতরাং এখানে যামীরটি সৌন্দর্যের জন্য নয়, বরং অর্থের প্রয়োজনে এসেছে। সুতরাং রাশেদ কামরা থেকে বের হয়েছে, না বলে বলতে হবে, রাশেদ তার কামরা থেকে বের হয়েছে।

(ঘ) আরবীতে বলো

(১) মাজেদের বাবা গ্রামের বাড়ী থেকে ফিরেছে। এই ছেলেটির ভাই তার কামরায় পড়েছে ও লিখেছে। ইসমাঈলের বন্ধু। ইসমাঈলের নতুন বন্ধু তার দোকানে বসেছে। ব্যবসায়ী মাহমূদ তার দোকান থেকে বের হলো এবং ছেলেদের সাথে রাজধানীর বাজারে গেলো।

(২) এই নতুন শিক্ষিকার ছাত্রীটি তার কলম দ্বারা তার খাতায় লিখেছে। ফাতেমার ভাই। ফাতেমার ছোট ভাই। ছোট ফাতেমার ভাই। ফাতেমার ছোট ভাই ফাতেমার পাশে বসেছে। ছোট ফাতেমার ভাই আমার সাথে একটি নতুন বল দ্বারা খেলেছে।

(৩) একটি ছোট পাখী ঐ গাছের ডালে বসলো। ঐ রোগী এক ডাক্তারের বাড়ীতে গেছে। এক দরিদ্র লোকের কাছে একটি পুরোনো ঘড়ি আছে। এই গ্রামের মসজিদটি নতুন ও সুন্দর।

(৪) এক দূরবর্তী শহরে একটি প্রসিদ্ধ জাদুঘর আছে। চাঁদ পৃথিবী থেকে অনেক দূরে। সূর্য পৃথিবী থেকে অনেক দূরে। রেলস্টেশনটি গ্রামের খুব নিকটে। হে রাশেদ! শত্রু তোমার নিকটে, অথচ তুমি উদাসীন!

(৫) ঈমানের অস্ত্র আগ্নেয়াস্ত্র থেকে উত্তম। দানশীলতা আল্লাহর পক্ষ হতে, আর কৃপণতা শয়তানের পক্ষ হতে। কৃপণ – কৃপণতা। দানশীল – দানশীলতা। ইউসুফ (আঃ)-এর ঘটনা খুব সুন্দর ঘটনা।

(ঙ) ২ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তোমার ভাই এবং তোমার বোন কোথায় গিয়েছে, কোথায় বসেছে এবং তুমি তোমার কলম দ্বারা কী করেছো ইত্যাদি সম্পর্কে কিছু কথা লেখো।

(ছ) বানান দেখো ঃ দ্বারা – রোগী – চাঁদ – দূর – সূর্য – রেলস্টেশন (একসাথে) – শত্রু – শুক্রবার – উদাসীন – অস্ত্র – আগ্নেয়াস্ত্র।

## তামরীন – ২

(ক) বাংলায় বলো–

(١) سمكة كبيرة - السمكة كبيرة - السمكة الكبيرة لذيذة - السمك غذاء مفيد - سمك هذا النهر لذيذ - في حوض المسجد سمك - حوض المسجد الصغيرُ - حوض المسجد الصغيرِ - حوض المسجد الصغير أمام المسجد الصغير .

(٢) هذا العالم الكبير معلمنا - هو معلم قديم - معلمنا القديم ذهب إلى السبورة و كتب على السبورة، ثم رجع إلى مكانه و جلس على كرسيه - هو جلس على كرسيه العالي .

(٣) جلس أخو عائشة على مقعده / على مقعدها - قرأ و كتب أخو عائشة الذكيُّ - قرأ و كتب أخو عائشة الذكيةِ - إمام المسجد القديم - إمام المسجد القديم - خرج إمام المسجد القديم من المسجد و ذهب إلى حوض المسجد .

(٤) هذا درس عاشر - في الدرس العاشر جملة طويلة و صعبة - الجملة الصعبة في الدرس العاشر - باب البيت - باب البيت

مفتوح - باب البيت المفتوح واسع - البيت صغير - باب البيت الصغير مفتوح .

(٥) خرج هذا الرجل الطيب من ظلام الشرك إلي نور الإسلام - خرجت روح الشهيد من جسده و ذهبت إلى ربها (روح طاهرة - الروح الطاهرة - روح الشهيد الطاهرة)

ব্যাখ্যা ঃ (ক) প্রথম ভাগে দেখো, الصغير শব্দটি المسجد এর ছিফাত হতে পারে, তখন الصغير এর শেষে كسرة হবে, আর মাওছূফ ও ছিফাত উভয়টি معرفة হবে ال দ্বারা।

আবার الصغير শব্দটি حوض এর ছিফাত হতে পারে, তখন الصغير এর শেষে ضمة হবে, আর ছিফাতটি معرفة হবে ال দ্বারা এবং মাওছূফটি معرفة হবে মারেফা শব্দের দিকে মুযাফ হওয়া দ্বারা।

(খ) على مقعده এবং على مقعدها আরবীতে যামীরের ব্যবহারে লিঙ্গগত কোন অস্পষ্টতা নেই। কিন্তু বাংলায় যদি বলি 'তার চেয়ারে' তাহলে যামীরের লিঙ্গগত উদ্দেশ্য অস্পষ্ট হবে। তাই على مقعده এর তরজমা করতে হবে, (আয়েশার ভাই) নিজের চেয়ারে বসেছে। আর على مقعدها এর তরজমা করতে হবে (আয়েশার ভাই) আয়েশার চেয়ারে বসেছে।

চতুর্থ ভাগে দেখো, المفتوح কার ছিফাত হয়েছে তা আগের বাক্যে চিন্তা করলেই বোঝা যায়, কিন্তু الصغير কার ছিফাত হয়েছে তা চিন্তা করে বোঝা যায় না।

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং চতুর্থ বাক্যটির তারকীব লেখো**

**(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো–**

(১) আমাদের ছোট গ্রাম থেকে একজন গরীব লোক বের হলো এবং এক দূরবর্তী দেশে গেলো। গরীব লোকটি গ্রামে ফিরে এলো। এই গরীব লোকটি এক ধনী লোকের চাচা। ধনী লোকটি খুব কৃপণ।

(২) এই টেবিলের উপরে একটি নতুন পাখা আছে। এটি টেবিলফ্যান। ফাতেমার খালা এই ফ্যানটির সামনে রয়েছেন। এই ক্লাসের শিক্ষিকা একটি নতুন ব্ল্যাকবোর্ডে লিখেছেন।

(৩) ছোট্ট মাজেদা তার বান্ধবীর সাথে একটি নতুন খেলনা দ্বারা খেলেছে। খালেদের বড় বোন নিজের কামরা থেকে বের হলো এবং খাবারকক্ষে গেলো। এই প্রসিদ্ধ মহিলাডাক্তার রাজধানীর হাসপাতাল থেকে বাড়ীতে ফিরেছেন।

(৪) এই মুজাহিদের ধনুক থেকে একটি তীর বের হয়েছে। হে মহান মুজাহিদ! আপনার তূণীরে কি কোন তীর আছে? এটা এক শহীদের কবর। শহীদের কবরটি মসজিদের পাশে আছে। এই মসজিদের পাশে একটি নতুন কবর আছে।

(৫) এই পত্রিকায় একজন প্রসিদ্ধ লেখক লিখেছেন। তোমার ছোট বোন মাগরিব থেকে এশা পর্যন্ত লিখেছে। মাজেদ মেধাবী। মেধাবী মাজেদ। হে মেধাবী মাজেদ! তোমার সহপাঠী কি তোমার পাশে বসেছে, না তোমার পিছনে (বসেছে)?

প্রশ্ন ঃ গরীব লোকটি 'গ্রামে' ফিরে এলো- এখানে 'তার গ্রামে' কেন বলা হয়নি? বাক্যটির আরবী তরজমা কী কী হতে পারে এবং কী হওয়া উত্তম এবং কেন? এ বিষয়গুলো চিন্তা করে উত্তর দাও।

তৃতীয় ভাগে দেখো- 'বাড়ীতে ফিরেছেন', 'তার বাড়ীতে ফিরেছেন', 'নিজের বাড়ীতে ফিরেছেন'। এখানে তিনটি বাক্যই শুদ্ধ। তুমি বিশুদ্ধতার দিক থেকে বাক্য তিনটির শ্রেণী নির্ধারণ করো।

আরবী তরজমায় إلى البيت লেখা শুদ্ধ হবে কি না? বিশুদ্ধ তরজমা কী হবে এবং কেন?

'খাবারকক্ষ'- এর মূলরূপ কী? আরবী তরজমায় কী তারকীব হবে?

(ঙ) ১ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) ফাতেমা ও খালেদ সম্পর্কে কিছু প্রশ্নোত্তর লেখো।

(ছ) বানান দেখো ঃ ধনুক - তীর (যুদ্ধের এবং নদীর) - তূণীর - সহপাঠী - সহপাঠিনী - শুদ্ধ (শুদ্‌ধ) - নির্ধারণ - মূলরূপ।

## তামরীন - ৩

(ক) বাংলায় বলো (এবং বিশেষ প্রশ্নগুলোতে প্রশ্নের ক্ষেত্র নির্ধারণ করো)-

(١) إلى من ذهب ولد راشد ؟ إلى من ذهب ولد راشد المريض ؟ أ إلى الطبيب ذهب ؟ نعم .. ذهب إلى الطبيب - مع من لعب صديقكم

الجديد ؟ لعب مع هذا الولد الصغير - بماذا لعب ؟ أ بهذه الكرة الجديدة لعب ؟

(٢) أين جلست فاطمة الذكية ؟ جلست أمام المعلمة - أ أمام المعلمة جلست هي أم وراء المعلمة ؟ أمامها - كتب زميلنا في كراسته بقلمه - هو كتب بقلمه - هو كتب بقلمه الجديد - أ بقلمه كتب زميلكم أم بقلم ماجد ؟ بقلمه - أ بقلمه الجديد كتب زميلكم أم بقلمه القديم ؟ بقلمه الجديد .

(٣) هل هذا مجتمع إسلامي ؟ لا .. بل هذا مجتمع غير إسلامي - في هذه الجريدة الإسلامية قصة عجيبة - اسم هذه القصة الجندي الشجاع - رجع هذا المجاهد العظيم من الجهاد - في يده قوس و سهم .

(٤) ماذا فعل معلمك في غرفته ؟ أ قرأ هناك أم كتب ؟ كتب ؟ أ لعب هناك؟ لا.. بل كتب - أين كتبت فاطمة الذكية ؟ أ على سبورة الفصل كتبت ؟ نعم .. كتبت عليها ؟ أفي كراستها كتبت أم على سبورة الفصل؟ على سبورة الفصل .

(٥) خرج رسول الله صلى الله عليه وسلم من مكة و ذهب إلى المدينة المنورة - خرج نور الإسلام من قلب المنافق .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং প্রথম বাক্যটির তারকীব লেখো

(গ) ১ ও ২ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) এই সমাজ হলো অন্ধকারের সমাজ, মন্দের ও ফাসাদের সমাজ, আর ইসলামী সমাজ হলো আলোর সমাজ, কল্যাণের ও বরকতের সমাজ। এই ছোট ছেলেটির আব্বা কি কোন মাদরাসার শিক্ষক ? না, তার আব্বা এক কারখানার শ্রমিক।

(২) নতুন ছাত্রীটি তার খাতায় নিজের কলম দ্বারা লিখেছে। এই রান্নাঘর থেকে কে বের হয়েছেন ? সেখান থেকে কি রাশেদের ফুফু বের হয়েছেন, না তার খালা ? তার খালা। রাশেদের বন্ধু কোথায় খেলেছে ? সে কি বাড়ীর বাগানে খেলেছে ? না, বরং সে মাদরাসার বাগানে খেলেছে। সে খেলেছে কি বাড়ীর বাগানে, না মাদরাসার বাগানে ? মাদরাসার বাগানে।

(৩) এই মেধাবিনী মেয়েটি কার কলম দ্বারা লিখেছে ? সে কি নিজের কলম দ্বারা লিখেছে, না আহমদের কলম দ্বারা ? আহমদের কলম দ্বারা। হে রাশেদ! তোমার চাচা কি (তার) দোকান থেকে ফিরেছেন ? হাঁ, ফিরেছেন।

(৪) কৃষকের ছেলে। ধনী কৃষকের ছেলে। এক কৃষকের ছেলে। এক ধনী কৃষকের ছেলে। এক গরীব কৃষকের ছেলে এক ধনী ব্যবসায়ীর বাড়ীতে গেলো। অসুস্থ – অসুস্থতা। লোভী – লোভ।

(৫) পোশাকের সৌন্দর্য উত্তম না কি ইলমের সৌন্দর্য ? ইলমের সৌন্দর্য (পোশাকের সৌন্দর্যের চেয়ে উত্তম)। এক দরিদ্র মহিলার মেয়ে ঐ গাছের নীচে বসেছে। ঐ মুশরিক নারী কি এই ছোট মন্দির থেকে বের হয়েছে ? (শেষ প্রশ্নটিকে প্রথমে সাধারণ প্রশ্নরূপে পড়ো ও আরবী বলো, তারপর أم সহ বিশেষ প্রশ্নরূপে পড় ও আরবী বলো, এবং প্রশ্নের ক্ষেত্র-পরিবর্তন করে করে বলো।)

ব্যাখ্যা ঃ প্রথম ভাগে 'তার আব্বা কারখানার শ্রমিক' এ উত্তরটি আর কীভাবে হতে পারে?

(ঙ) **১ ও ২ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) তোমার শিক্ষকের তার কামরা থেকে বের হওয়া এবং শ্রেণীকক্ষে যাওয়া এবং কামরায় ফিরে আসা সম্পর্কে কয়েকটি বাক্য রচনা করো, শ্রেণীকক্ষে তিনি কী কী করেছেন তাও লিখতে পারো।

(ছ) বানান দেখো ঃ কল্যাণ – বিশেষ – দ্বারা – সৌন্দর্য – সাধারণ।

## তামরীন – ৪

(ক) বাংলায় বলো–

(١) هل لعب ولد هذا الرجل في حديقة المنزل ؟ ماجد مؤدب – ماجد المؤدب – جلس ماجد المؤدب أمام المعلم – راشد الذكي – يا راشد الذكي! ماذا فعلت في غرفتك ؟ قرأت و كتبت – فاطمة الذكية – يا

فاطمة الذكية ! ماذا كتبت في كراستك ؟

(٢) أيها الجندي الشجاع ! من أين خرجت و إلى أين ذهبت ؟ خرجت من قلعتنا و ذهبت إلى قلعة العدو - أين كتبت يا عائشة ! و بماذا كتبت ؟ كتبت على السبورة بقلم السبورة .

(٣) ورقة صغيرة - الورقة صغيرة - الورقة الصغيرة جميلة - جمال الشجر في ورقه - فلاح القرية فقير - فلاح القرية الفقير - فلاح القرية الفقيرة - فلاح القرية الفقيرة جائع و عطشان .

(٤) شاهد بخيل - شاهد البخيل - يا شاهد البخيل ! بخلك عجيب - فاطمة السخية - يا فاطمة السخية ! سخاؤك عجيب خرج ماجد المظلوم من هذه القرية الظالمة .

(٥) عقل الإنسان نعمة من الله - لذة العلم خير من لذة المال - قلب العبد الصالح حي بذكر الله - رجع العبد إلى ربه بتوبته .

ব্যাখ্যা ঃ راشد الذكي এটি মাওছূফ ও ছিফাত এবং উভয়টি মা'রিফাহ। তুমি উভয়ের মারিফাহ হওয়ার দিক নির্ধারণ করো।

উপরে راشد এর শেষে তানবীন আছে, কিন্তু يا راشد الذكي এখানে তানবীন নেই, পক্ষান্তরে فاطمة الذكية এবং يا فاطمة الذكية উভয় ক্ষেত্রে তানবীন নেই। বিষয়টি চিন্তায় রেখে পড়ো।

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ৩ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) হে আয়েশা! হে ছোট্ট আয়েশা! হে বুদ্ধিমতী মেয়ে! তুমি তোমার কামরায় কি করেছো। আমি পড়েছি ও লিখেছি। তুমি কি সেখানে খেলেছো? না, বরং পড়েছি ও লিখেছি। তুমি কি সেখানে পড়েছো ও লিখেছো, না খেলেছো? পড়েছি ও লিখেছি।

(২) হে শিক্ষক! হে দক্ষ শিক্ষক! আপনি কী দ্বারা ব্ল্যাকবোর্ডে লিখেছেন?

আপনি কি এই নতুন কলমটি দ্বারা লিখেছেন? হাঁ, আমি এই নতুন কলম দ্বারা লিখেছি। হে মাজেদা! তুমি কার কলম দ্বারা তোমার খাতায় লিখেছো? তুমি কি মেধাবী আহমদের কলম দ্বারা লিখেছো?

(৩) আমি শিক্ষকের কামরা থেকে বের হলাম এবং শ্রেণীকক্ষে গেলাম। বশির ছাত্র। ছাত্র বশির। হে ছাত্র বশির! আমি তোমার কামরায় পড়েছি ও লিখেছি, আর তুমি আমার কামরায় খেলেছো।

(৪) ঐ গাছের ডালে একটি সুন্দর পাখী বসেছে। হে ফাতেমা! তুমি এই ছাত্রীটির সাথে তার বাড়ীতে গেছো এবং তার বাগানে খেলেছো, তারপর তুমি তার কামরায় বসেছো। তুমি পাখার নীচে একটি চেয়ারে বসেছো এবং এশা পর্যন্ত পড়েছো।

(৫) তার অন্তরে হিংসা আছে। সে ভালো লোক নয়। হিংসুক জান্নাত থেকে দূরে এবং জাহান্নামের নিকটবর্তী। এই লোকটির অন্তর থেকে কুফুরির অন্ধকার বের হয়ে গেছে।

**(ঙ) ১ ও ৩ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) একটি নতুন ছাত্রীকে জিজ্ঞাসা করো, সে কোত্থেকে বের হয়েছে, কোথায় গেছে? কোথায় বসেছে? কোথায় লিখেছে, কার সাথে খেলেছে, কতক্ষণ লিখেছে, কার কলম দ্বারা লিখেছে ইত্যাদি أم সহ দু' একটি বিশেষ প্রশ্নও থাকতে পারে।

(ছ) বানান দেখো ঃ বুদ্ধিমতী – সুমতি – শ্রেণীকক্ষ – পর্যন্ত – হিংসা – ক্ষণ – কিছুক্ষণ।

## তামরীন – ৫

(ক) বাংলায় বলো–

(١) عم محمود - يا عم محمود ! من خرج من غرفتك ؟ خرج ولدي - أ من غرفتك خرج ولدك أم من غرفته ؟ من غرفتي - بنت زينب - يا بنت زينب ! ماذا فعلت في غرفتك إلى العشاء ؟ قرأت و كتبت - إمام المسجد - يا إمام المسجد ! يا خالق الأرض و السماء - أخو ماجد - يا أخا ماجد! يا أبا فاطمة !

(٢) يا إمام المسجد ! أنت خرجت من حجرتك و ذهبت إلى المسجد و جلست أمام المحراب تحت المروحة - يا خالق الأرض و السماء !

قدرتك عجيبة - بقدرتك خرج الفرخ من البيض و خرج البيض من الدجاج ·

(٣) خرج آدم من الجنة و خرجت حواء مع آدم - ماجد الشجاع جلس على مقعد الدبابة - يا فاطمة الذكية ! أنت ذهبت إلي سبورة الفصل و كتبت عليها بقلم السبورة ·

(٤) يا رب هذا البيت ! أنت ربي و أنا عبدك - أنا عبدك الضعيف - أيها الرجل المسلم ! كيف خرج من فمك هذا الكلام ! أيتها المرأة المسلمة ! كيف خرجت من بيتك و ذهبت إلى السوق ! أين حياؤك ؟

(٥) جهادكم بالسيف و جهادنا بالقلم - **فلاح الأمة في الدعوة إلى الله** - الإنسان في الغفلة و الموت في طلبه - **لذة العلم في** العمل و لذة العمل في الإخلاص - أيها الرجل ! خرج الإيمان من قلبك و خرج الإسلام من بيتك، فما جوابك أمام الله ؟

প্রশ্ন ঃ المرأة حياء এবং حياؤها উভয় লেখার পার্থক্য দেখো।

'দুনিয়ার আসমান' এবং 'আমাদের আসমান' কথা দু'টি লেখো।

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৪ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) কার কুদরতে ইবরাহীম আগুন থেকে বের হয়েছেন ? আল্লাহর কুদরতে বের হয়েছেন। হে খালেদের আম্মা! আপনার স্বামী কি মসজিদে গিয়েছেন? হাঁ, গিয়েছেন। হে রাশেদের বোন! তুমি তোমার খাতায় লিখেছো, আর তোমার ভাই তার খাতায় লিখেছে।

(২) হে এই গ্রামের কৃষক! তোমার ছোট ঘরটি কোথায়? তা একটি উঁচু পাহাড়ের পিছনে আছে। হে মসজিদের খাদেম! আপনি খুব উত্তম লোক। হে মাসউদের সহপাঠী! তুমি কি খালেদের সাথে তার বাগানে খেলেছো?

(৩) এই গাভীর ওলানে প্রচুর দুধ আছে। এই গাভীর ওলান থেকে কী বের হয়েছে? তা থেকে কি মধু বের হয়েছে, না দুধ? দুধ। একটি বড় বানর এই বন থেকে বের হলো এবং নিকটবর্তী গ্রামে গেলো।

(৪) ইমরানের নতুন কলমটি তার পকেটে আছে। শিক্ষক মাহমূদের কাছে একটি মূল্যবান বই আছে। রাশেদের মাঝে কৃপণতা আছে, আর হাতিমের মাঝে দানশীলতা আছে। মুশরিকের কবরে আগুন ও আযাব আছে।

(৫) হে মাজেদের ভাই! তোমার নতুন চশমাটি কোথায়? তা আমার কামরায় তেপায়ার উপরে আছে। ঐ মুরগীর পেটে প্রচুর ডিম আছে। তার পেট থেকে একটি বড় ডিম বের হয়েছে।

**(ঙ) ১ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) মাহমূদের ভাইকে এবং বোনকে সম্বোধন করে কিছু কথা লেখো।

(ছ) বানান দেখো ঃ আগুন – দোষগুণ – গুণীলোক – স্বামী – স্ত্রী – স্ত্রীলোকের স্বামী – বিচারদিনের স্বামী –

## তামরীন – ৬

(ক) বাংলায় বলো–

(١) يجلس هذا الطالب الجديد الآن على مقعده و يقرأ و يكتب - تكتب الطالبة الجديدة على سبورة الفصل - يا أخت ماجد ! متى تلعبين اليوم ؟ ألعب بعد العصر

(٢) يا صديق خالد ! متى يرجع محمود الصياد من تلك الغابة البعيدة ؟ يرجع غدا . تجلس معلمة الفصل على كرسيها الجديد - رجعت أختنا الرابعة من بيت القرية - أيتها البنت الطيبة ! متى تخرج أمك من مطبخها و تذهب إلى الحمام ؟

(٣) أخو سعيد الصغير كتب بقلمه الجديد و أخته الصغيرة كتبت بقلمها القديم - بعد الأذان خرجت من بيتي و ذهبت إلى مسجد القرية الصغير للصلاة - بيتنا قريب من المسجد، بعيد عن السوق - مسجد القرية الصغير جميل جدا .

(٤) في حقيبة تلميذ / التلميذ كتاب قيم - يا أبا ماجد ! هل عمك معلم هذه المدرسة الجديدة ؟ هذا الفلاح الفقير ساكن قرية بعيدة / القرية البعيدة - أ عند تلميذ كتابك يا ماجد أم عند المعلم ؟ عند المعلم .

(٥) يلعب الشيطان بعقل الإنسان - حياة الإنسان قصيرة و طريق الحياة طويل و صعب - يخرج المسلم من الصلاة بالسلام .

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো**

**(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো–**

(১) হে শ্রেণীকক্ষের শিক্ষক! আপনি এখন কী করছেন? আমি শ্রেণীকক্ষের ব্ল্যাকবোর্ডে লিখছি। আমার ছেলে ঐ বাগানে তার নতুন বন্ধুর সাথে খেলছে। রাশেদের শিক্ষক তার কামরা থেকে বের হয়েছেন। তিনি এখন শ্রেণীকক্ষে যাবেন এবং চেয়ারে বসবেন।

(২) হে ফাতেমার বান্ধবী! তুমি কোত্থেকে বের হয়েছো? তুমি কি ফাতেমার কামরা থেকে বের হয়েছো? এই বাজারের ব্যবসায়ী এখন বাড়ীতে ফিরবে। সে আগামীকাল সকালে তার দোকানে বসবে।

(৩) হে আমার ভাই! তোমার বন্ধু আছরের আগে ও পরে কী করে? সে আছরের আগে পড়ে ও লেখে এবং আছরের পরে খেলে। খেলোয়াড় তারিক কি নিজের বল দ্বারা খেলবে, না তার বন্ধুর বল দ্বারা? তার বন্ধুর বল দ্বারা।

(৪) হে লোক! হে সত্যবাদী! হে ঘরের মালিক! হে একটি ঘরের মালিক! হে নতুন ঘরের মালিক! হে এক নতুন ঘরের মালিক! হে এই ঘরের মালিক! হে এই নতুন ঘরের মালিক! কে এখন তোমার নতুন ঘর থেকে বের হচ্ছে?

(৫) সাহসী খালেদের হাতে একটি ধারালো তলোয়ার আছে। ফাতেমার দামী ঘড়িটি তার নতুন বাক্সে আছে। হে এই গ্রামের ছেলে! তুমি কি কোন কামারের ছেলে, না কোন ছুতারের ছেলে? এক কামারের ছেলে।

**(ঙ) ২ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) তোমার বন্ধু সম্পর্কে এবং তার সঙ্গে জাদুঘরে যাওয়া ও ফিরে আসা সম্পর্কে কিছু লেখো।

(ছ) বানান দেখো : কোত্থেকে (ত + থ = ত্থ) – আগামী – আগামীকাল (আলাদা নয়)।

## তামরীন – ৭

(ক) বাংলায় বলো–

(١) رسول الله – مسجد رسول الله – باب البيت – باب بيت راشد – غرفة الإمام – غرفة إمام المسجد – مدرسة المدينة – خادم مدرسة المدينة – بيت فلاح القرية – جمال القرية – جمال منظر القرية ·

(٢) مسجد رسول الله في المدينة المنورة – باب بيت راشد مفتوح – غرفة الإمام نظيفة – غرفة إمام المسجد نظيفة – منظر القرية جميل – منظر قرية خالد جميل – بيت الفلاح صغير – بيت فلاح القرية صغير – قلم صديق راشد – كتبت بقلم صديق راشد ·

(٣) في مسجد رسول الله علم و نور – في غرفة إمام المسجد مروحة جيدة – أمام غرفته شجرة عالية – أجلس مع صديق خالد في ظل هذه الشجرة – يا راشد التاجر! هل تذهب اليوم إلي بيت صديقك ؟ متى يرجع راشد التاجر من بيت صديقه ·

(٤) يا أخت فاطمة الذكية ! متى تذهبين إلى بيت قريتك و متى ترجعين؟ أبو صديق ماجد معلم أخي أمنة – جلس راشد بجانبي و أنا جلست بجانبه - أ تلعب يا ماجد و أمامك عمل كثير! يا عائشة الكسلانة ! ماذا تفعلين في غرفتك و في المطبخ عمل كثير !

(٥) أيها الإنسان ! متى تخرج من طاعة الشيطان إلى طاعة الرحمن ؟ متى ترجع من طاعة النفس إلى طاعة الله ؟ يا عبد الله ! حياتك أمانة في يدك، فلا تلعب بحياتك .

প্রশ্ন ঃ يا أخت فاطمة الذكية এখানে الذكية কে প্রথমে أخت এর صفة রূপে পড়ো, তারপর فاطمة এর صفة রূপে পড়ো।

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো**

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

**(ঘ) আরবীতে বলো-**

(১) হে বশির! হে বশিরের শিক্ষক! হে মাদরাসার শিক্ষক! হে এই মাদরাসার শিক্ষক! হে এই মাদরাসার নতুন শিক্ষক! হে এই নতুন মাদরাসার শিক্ষক! হে একটি মাদরাসার শিক্ষক! হে একটি নতুন মাদরাসার শিক্ষক!

(২) মানুষের জীবন ও মৃত্যু আল্লাহর হাতে। আমরা আল্লাহর কুদরতের নীচে আছি। বেলাল হলেন আল্লাহর রাসূলের মুআয্যিন। হে মাহমূদের ছেলে! তোমার শিক্ষকের আব্বা কি হজ্জ থেকে ফিরেছেন? হে চতুর্থ শ্রেণীর ছাত্র! তুমি খেলবে কি বাড়ীর বাগানে, না মাদরাসার বাগানে?

(৩) এটি ঐ মাদরাসার শিক্ষকের বাড়ী। সিন্দুকের তালার চাবিটি কোথায়? তা ফাতেমার ব্যাগে আছে। রাশেদের আম্মার কাছে একটি দামী ঘড়ি আছে। আমাদের গ্রামের পাশে একটি বড় নদী আছে।

(৪) হে আমার বন্ধু! তুমি কি আমার সাথে বসবে? হাঁ (তোমার সাথে) বসবো। হে দ্বিতীয় মেয়ে! তুমি কোথায় লিখছো এবং কী দ্বারা লিখছো? আমি এই শ্রেণীকক্ষের ব্ল্যাকবোর্ডে একটি চক দ্বারা লিখছি।

(৫) বেলালের বোন তার সুন্দর খেলনাটি দ্বারা খেলছে। হে ছোট্ট ছেলে! তোমার আম্মা একটি পাখার নীচে বসেছেন, তুমি কি তার সাথে বসবে? হে ফাতেমা! আমি এই গাছের ছায়ায় বসেছি, তুমি কি আমার সাথে বসবে?

(ঙ) ২ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) একটি গাছের ছায়ায় বসা এবং সেখানে তোমার বন্ধুর সাথে খেলা সম্পর্কে একটি রচনা লেখো (তোমার বন্ধুটি কেমন এবং সে কার ছেলে এ প্রসঙ্গও আসতে পারে, গাছটি কোথায় আছে এবং তা কেমন সে প্রসঙ্গও আসতে পারে)।

(ছ) বানান দেখো ঃ বশির – শিক্ষক (ক + ষ = ক্ষ) – মানুষ – জীবন – মৃত্যু – নদী – দ্বিতীয় – প্রসঙ্গ (ঙ + গ = ঙ্গ)

## তামরীন – ৮

(ক) বাংলায় বলো–

(١) يا خالد الطيب ! اخرج من غرفتك و اذهب مع أبيك إلي المسجد للصلاة – يا تلميذة المعلمة الجديدة! لا تكتبي على غلاف الكراسة – اجلسي أمام مروحة الطاولة و لا تجلسي وراءها · للنوم – للدرس – لماجد – لصديق ماجد ·

(٢) يا طالب الصف الثاني ! لماذا تكتب بشمالك ؟ اكتب بيمينك و لا تكتب بشمالك – أيها الولد الطيب ! العب في ملعب القرية و لا تلعب في طريق القرية ·

(٣) كتابك مفيد – كتابك هذا مفيد – كراستك جديدة – كراستك هذه جديدة – منديل راشد جميل – منديل راشد هذا جميل – قريتنا هذه قديمة – مسجد القرية ذلك قديم – بندقية ماجد الصياد جديدة – بلدكم هذا فقير جدا ·

(٤) مسجد هذه المدينة واسع – مسجد المدينة هذا واسع – ساعة هذا الولد جميلة – ساعة الولد هذه جميلة – صديقنا هذا نشيط و صديقنا ذلك كسلان – يا بنت ! لا تقرئي بعد العصر في غرفتك، بل اخرجي إلى حديقة المنزل و العبي هناك ·

(٥) متى يخرج الإنسان من قبره ؟ يخرج يوم القيامة – نحن في مجتمع غير إسلامي المؤمن الشجاع القوي خير عند الله من المؤمن الجبان الضعيف – (ضعف – قوة – شجاعة – جبن)

ব্যাখ্যা ঃ من قبره আরবীতে যামীর দেয়া হয়েছে, কারণ আরবী ভাষা হলো

যামীরের ভাষা, বাংলা তরজমায় যমীরটি আসবে না, কারণ বাংলা ভাষা যামীরের ভাষা নয়।

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো**

**(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো–**

(১) এই ছেলেটি সর্বদা রাস্তায় খেলে, তুমি তার সাথে রাস্তায় খেলো না। হে ছাত্রী লায়লা! তুমি সর্বদা দুর্বল আলোতে পড়ো; কখনো দুর্বল আলোতে পড়ো না। হে মুসলিম নারী! তুমি কখনো তোমার ঘর থেকে বের হয়ো না।

(২) তোমার বন্ধু – হে খালেদ! তোমার এই বন্ধু কি আল্লাহর রাস্তায় জেহাদে বের হবে? হাঁ, সে (আল্লাহর রাস্তায় জেহাদে) বের হবে। হে মাসউদ! আমি কী করেছি? তুমি ক্লাসের এই ব্লাকবোর্ডের কাছে গেছো এবং একটি নতুন কলম দ্বারা তাতে লিখেছো।

(৩) হে মাজেদ! হে উত্তম মাজেদ! তোমার এ কাজ অনুত্তম। হে ফাতেমা! তোমার এই কথাটি অনুত্তম। হে খালেদের উত্তম বোন! তোমার এ ভাইটি ভীরু। হে নতুন ছাত্র! তুমি তোমার এই খাতায় লেখো, তোমার ঐ খাতায় লেখো না।

(৪) রাজধানীর ধনী ব্যবসায়ী দোকান থেকে বের হলো এবং বাড়ীতে ফিরে গেলো। হে সাঈদের ভাই! তুমি তোমার ভাইয়ের সামনে বসো, তার পিছনে বসো না।

(৫) হে যায়নাব! তুমি কার সাথে গ্রামের বাড়ী থেকে ফিরেছো? তুমি কি তোমার বোনের সাথে ফিরেছো, না তোমার ফুফুর সাথে? হে আমার বন্ধু! তুমি আমার চোখ থেকে দূরে, কিন্তু আমার হৃদয়ের কাছে। আল্লাহ তাঁর বান্দার নিকটবর্তী।

ব্যাখ্যা ঃ চতুর্থ ভাগের প্রথম বাক্যটি দেখো, ব্যবসায়ী কার দোকান থেকে বের হয়েছে; নিশ্চয় তার নিজের দোকান থেকে, কার বাড়ীতে ফিরে গেছে? নিশ্চয় তার নিজের বাড়ীতে, কিন্তু বাংলা বাক্যে যামীর ব্যবহার করা হয়নি, এখানে যামীর ব্যবহার করা অসুন্দর হতো। কিন্তু বাক্যটির আরবী তরজমায় যামীর ব্যবহার করাটা সুন্দর হবে, অর্থাৎ من دكانه এবং إلى بيته

যদি তুমি তরজমা করো من الدكان এবং إلى البيت তাহলে তরজমা ভুল না হলেও অসুন্দর হবে।

ফিরলো এবং ফিরে গেলো, উভয়েরই আরবী হলো رجع 'গেলো'-এ শব্দটির জন্য আলাদাভাবে ذهب বলা যাবে না। তদ্রূপ লেখো এবং লিখে ফেলো, উভয়েরই আরবী হলো كتب। তদ্রূপ বসো এবং বসে পড়ো, এর আরবী হলো اجلس। তরজমার ক্ষেত্রে এ বিষয়টি মনে রাখা দরকার।

'সামনে বসো, পিছনে বসো না' এখানে বাংলা ভাষার নিয়মে দুই বাক্যের মাঝে 'এবং' আসেনি, কিন্তু এর তরজমায় আরবী ভাষার নিয়মে و আসবে।

(ঙ) **২ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) আগামীকাল তুমি এবং তোমার বন্ধু কী কী করবে এ সম্পর্কে একটি রচনা লেখো (যেমন, রাজধানীর জাদুঘরে যাবে, কখন যাবে? কার সাথে যাবে? কী ভাবে যাবে, কখন ফিরবে ইত্যাদি। তোমার বাড়ী কোথায়, তোমার বন্ধুর বাড়ী কোথায়, তোমার আব্বার পরিচয়, তোমার বন্ধুর আব্বার পরিচয়– এগুলোও থাকতে পারে।)

(ছ) বানান দেখো ঃ সর্বদা – সবসময় (একসাথে) – ক্লাস – ভীরু – সাহসী – সাহসিনী – দূর – হৃদয় – ব্যবহার – আগামীকাল (একসাথে)।

## তামরীন – ৯

(ক) বাংলায় বলো–

(١) أين يقرأ و يكتب صديق أخي آمنة قبل العصر و أين يلعب بعد العصر ؟ يقرأ و يكتب في غرفة صديقه و يلعب في حديقة منزله – متى يخرج خالد التاجر من دكانه و متى يذهب إلى بيته ؟ بقلم من تكتب هذه البنت ؟ أ بقلم أخيها تكتب ؟ لا .. بل (تكتب) بقلمها .

(٢) ذهبت أم راشد الطيبة إلى بيت صديقتها – متى ترجع هي من بيت صديقتها ؟ أليوم أم غدا ؟ غدا – ماذا يفعل أخو مسعود الصغير الآن و ماذا يفعل بعد العصر ؟ يقرأ و يكتب الآن في غرفته، و بعد العصر يلعب بكرته الجديدة هذه .

(٣) مجتمعكم هذا مجتمع الشر و الفساد – يكتب هذا الكاتب

المشهور في جريدة العاصمة تلك ؟ في يد هذه البنت الصغيرة لعبة جميلة - لعبتها الجميلة غالية - في غرفة صديق راشد مكواة جديدة ·

(٤) يجلس ماجد المؤدب على كرسيه هذا و تجلس أخته الصغيرة على كرسيها الجديد ذلك - إلى أين تذهب طالبة هذا الفصل الجديدة و ماذا تفعل؟ تذهب إلى سبورة الفصل و تكتب على سبورة الفصل بطبشورة ·

(٥) بالمعصية يخرج نور الإيمان من قلب الإنسان - يلجس حافظ القرآن علي منبر النور يوم القيامة - أخوك المسلم في العراق بين النار و الدخان و أنت في بلدك تلعب في الملعب ! هذا أمر عجيب ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং চতুর্থ বাক্যটির তারকীব লেখো

(গ) ৪ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) রহমাতুল্লাহর কবর কি তার দাদার কবরের পাশে? হাঁ, তার কবর তার দাদার কবরের পাশে। মানুষ কি কেয়ামতের আগে তার কবর থেকে বের হবে? না, বরং কেয়ামতের দিন বের হবে।

(২) খালেদা এই গ্রামের মেয়ে। সে রাজধানীর বাড়ী থেকে (তার) গ্রামের বাড়ীতে ফিরেছে। এই লোকটি তার কামরায় পাখার নীচে বসবে, আর তার মেয়ে তার পাশে বসবে এবং পড়বে ও লিখবে।

(৩) হে ফাতেমার বোন, তুমি তোমার খাতায় লেখো, তোমার বান্ধবীর খাতায় লিখো না। আমি আমার নতুন খাতায় লিখেছি, আর ইমরানের ছোট বোন তার পুরোনো খাতায় লিখেছে।

(৪) এক ধনী মহিলার কামরায় একটি বড় আয়না আছে। এক বড় আলিমের বাড়ীতে একটি মূল্যবান কিতাব আছে। আমি ঐ কিতাবটির জন্য তার বাড়ীতে যাবো।

(ঙ) হে আমার ভাই, তুমি সৎ ছেলের সাথে খেলো, কোন অসৎ ছেলের সাথে খেলো না। মুমিন মৃত্যুর মাধ্যমে দুনিয়ার কারাগার থেকে বের হয় এবং আপন প্রতিপালকের কাছে যায়। আমার ভাই নামাজের জন্য একটি দূরবর্তী মসজিদে গেছে।

**(ঙ) ৪ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) তোমার বন্ধু আছরের পর এবং মাগরিবের আযানের পর কী করেছে তা লেখো, (যদি খেলে থাকো তাহলে কোথায় খেলেছো, খেলার মাঠটি কেমন এ সম্পর্কেও লিখতে পারো, যদি নামাজের জন্য মসজিদে গিয়ে থাকো তাহলে মসজিদ এবং তার হাউয কেমন তাও লিখতে পারো।)

(ছ) বানান দেখো ঃ পাশে – ধনী – মূল্য – মূল – শিকড় – সৎ – সতী।

## তামরীন – ১০

**(ক) বাংলায় বলো–**

(١) هذه بندقية راشد الصغيرة - عند راشد الصياد قرن ظبي - قرن الظبي - قرن الظبي الجميلُ - قرن الظبي الجميلِ - قرن الظبي الجميل غال - في قلب هذا الرجل الغني نفاق - الكسل سبب الفقر و النشاط سبب الغنى .

(٢) أنا ما كتبت بقلم هذا الولد بل كتبت بقلم صديق هذا الولد - ساعة صديق خالد غالية - ساعة صديق خالد الغالية في علبة جميلة - ما جلست هذه البنت النظيفة على الأرض، بل جلست على فراشها النظيف - أنا لا أخرج من غرفتي قبل السادسة صباحا .

(٣) لا يرجع أبو ماجد التاجر إلي بيته قبل الرابعة مساء - يا فاطمة ألا ترجعين من بيت القرية في السابعة صباح الغد ؟ هذه الطبيبة لاتذهب إلي عملها في المستشفى قبل الثامنة صباحا، بل تذهب بعدها - أنا لا أقرأ و لا اكتب مساء اليوم من الرابعة إلى الخامسة .

(٤) ما لعبت اليوم مع أحد و لا ألعب غدا - ما خرجت عائشة الكسلانة اليوم من غرفتها - ألا تلعب معنا يا صديقنا القديم؟ هل تقرأ فاطمة و تكتب في غرفتها ؟ لا.. لا تقرأ و لا تكتب في غرفتها بل تلعب في حديقة المنزل الصغيرة .

(٥) هذا يوم الجمعة - هذا يوم مبارك - يومنا هذا يوم مبارك - يومي - تلاوة القرآن عمل يومي - الصلاة عبادة يومية - أسبوع - أسبوعي - مجلس أسبوعي - حفلة أسبوعية - شهرٌ - شهري - سنة - سنوي - امتحان سنوي - امتحاننا السنوي قريب جدا - في العطلة الشهرية أذهب إلى كاكس بازار .

**ব্যাখ্যা ঃ** قبل الخامسة (পাঁচটার আগে) এখানে একটি موصوف উহ্য আছে, অর্থাৎ قبل الساعة الخامسة

ساعة অর্থ একটি ঘড়ি, অন্য অর্থ হলো, এক ঘণ্টা। সুতরাং قبل الساعة الخامسة এর শাব্দিক অর্থ হবে– পঞ্চম ঘণ্টার আগে।

مساء اليوم এখানে একটি ظرف কে আরেকটি ظرف এর দিকে إضافة করা হয়েছে। মূলত ছিলো এই– اليوم مساء (উভয় ক্ষেত্রে বাংলা তরজমা হবে– আজ সন্ধ্যায়।)

صباح اليوم এবং صباح الغد সম্পর্কেও একই কথা।

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো**

**(গ) ২ ও ৩ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো–**

(১) হে গ্রামের গরীব ব্যবসায়ী! তুমি আজ শহরের মার্কেটে যাওনি এবং আগামীকালও যাবে না, তাহলে কবে যাবে? তুমি কি আগামী পরশু যাবে? শিক্ষকের কামরার দরজাটি বন্ধ, তবে তার জানালাটি খোলা। চতুর্থ মেয়েটি পঞ্চম মেয়েটির বান্ধবী। প্রথম ছেলেটির নাম বশির এবং প্রথম মেয়েটির নাম আয়েশা।

(২) হে আমেনা, তুমি তোমার স্থানে বসো, তোমার বান্ধবীর স্থানে বসো না। আমি রাত দশটায় বিছানায় যাই। শিক্ষিকা ফারহানা আগামীকাল সকাল

সাতটায় তার গ্রামের বাড়ী থেকে ফিরবেন।

(৩) আমি আজ আমার কামরায় সকাল আটটা থেকে দশটা পর্যন্ত পড়বো এবং লিখবো। এটা মাজেদের ভাইয়ের কলম। আমি এই কলম দ্বারা লিখবো না, বরং আমার এই কলমটি দ্বারা লিখবো। ফাতেমার শিক্ষিকা কোথায় বসেছেন এবং কার সামনে বসেছেন?

(৪) এটি ছুটির দিন। হে মাজেদের সহপাঠী! তুমি ছুটির দিনে কোথায় বের হচ্ছো? তুমি তোমার সাপ্তাহিক ছুটিতে কী করো? হে প্রসিদ্ধ লেখক! আপনি কি রাজধানীর এই দৈনিক পত্রিকায় লেখেন, না ঐ মাসিক পত্রিকায়?

(৫) এই মুজাহিদের হাতে একটি বড় তলোয়ার আছে। এই মুজাহিদ তলোয়ার হাতে আল্লাহর রাস্তায় জিহাদে বের হয়েছেন। হে ধনী ব্যবসায়ী! কেন তুমি কখনো গ্রামের বাড়ীতে যাও না? হে গ্রামের কৃষকের ছেলে! কেন তুমি লেখাপড়া করো না? আমাদের এই গ্রামটি রাজধানী ঢাকা থেকে অনেক দূরে।

**প্রশ্ন ঃ** 'আমি বিছানায় যাই'– এর তরজমা কি أذهب إلى الفراش হতে পারে? সুন্দর তরজমা কোন্‌টি এবং কেন ? বলো।

ব্যাখ্যা ঃ 'তলোয়ার হাতে' এর তরজমা একটু চিন্তা করে করতে হবে, মূল বক্তব্যটি হচ্ছে 'তলোয়ার সহ বের হয়েছেন, তবে مع এর পরিবর্তে ب ব্যবহৃত হবে।

'রাজধানী ঢাকা' এর আরবী দু' রকম হতে পারে, العاصمة داكا এবং عاصمةداكا

**(ঙ) ৩ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) একটি দৈনিক পত্রিকা সম্পর্কে অন্তত দশটি বাক্যের রচনা লেখো ('আমাদের আব্বার কামরায় একটি দৈনিক পত্রিকা আছে' এভাবে শুরু করতে পারো, তারপর নাম-গুণ-লেখক- ইত্যাদি প্রসঙ্গ আসতে পারে। তুমি তাতে লিখবে কিনা বা লিখেছো কিনা তাও উল্লেখ করতে পারো।)

(ছ) বানান দেখো ঃ গরীব – উচ্চ – পাঁচ – পঁচিশ – পঁয়ত্রিশ – পঁচাশি – পঁচানব্বই – ঘণ্টা ('ঘন্টা' নয়) – সন্ধ্যা – সপ্তাহ – সাপ্তাহিক – লেখাপড়া (একসাথে)।

## তামরীন – ১১

(ক) বাংলায় বলো–

(١) جلست فاطمة على كرسيها أمام الطاولة - كتابها المفتوح

أمامها على الطاولة - هي تقرأ و تكتب في غرفتها من الثالثة مساء إلى الخامسة - أيها الرجل ! لا تخرج الآن من المسجد -

لا يخرج العبد الصالح بعد الأذان من المسجد، بل يخرج بعد الصلاة .

(٢) ما رجع معلمنا الجديد اليوم من تلك القرية البعيدة ؟ أ بالسيارة ذهبت يا ماجد إلى المدينة ؟ لا .. ما ذهبت بالسيارة، بل بالدراجة النارية .

(٣) سلاح الحديد - سلاح حديدي - قفص الأسد الحديدي ذهب فضة - الذهب خير من الفضة - ذهبي - فضي - شعر ذهبي - شعر هذه البنت ذهبي - دينار ذهبي - درهم فضي - عقد ذهبي - عقد فاطمة الذهبي في علبة فضية- هذا خاتم فضي/ خاتم فضة .

(٤) هذا كتاب ديني - في هذا الكتاب قصة دينية - يا ولد ! أنا لا أجلس بجانبك على هذا الكرسي، بل أجلس علي الكرسي الرابع بجانب ذلك الولد - ماذا تفعل في هذه العطلة السنوية ؟ أخرج إلي الجهاد في سبيل الله .

(٥) دعوتنا إلي الله و إلى الجهاد و دعوتكم إلي الكفر و إلى الفساد . دعوتنا دعوة دينية و دعوتكم دعوة شيطانية - قلم الكاتب الصالح في خدمة الإسلام و قلم الكاتب الفاسق في خدمة الشيطان .

ব্যাখ্যা ঃ ياء النسبة এর বাংলা তরজমা কখনো ইযাফতের মত হয়, যেমন دينار ذهبي স্বর্ণের দীনার درهم فضي রূপার দিরহাম। কখনো মাওছুফ-ছিফাতের মত হয়, যেমন شعر ذهبي সোনালী চুল।

قفص حديدي এর তরজমা লৌহখাঁচা এবং লোহার খাঁচা দু'টোই হতে পারে।

مؤنث শব্দের সঙ্গে ياء النسبة যুক্ত হলে ة পড়ে যায়। যেমন فضة থেকে فضي হবে।

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ১ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) হে খালেদের বন্ধু! তুমি কখন খালেদের সাথে গ্রামের বাজারে যাবে? আমি (তার সাথে) আছরের পর (গ্রামের বাজারে) যাবো। এই সিংহটি লোহার খাঁচা (লৌহখাঁচা) থেকে বের হবে এবং বনে চলে যাবে। হে খেলোয়াড় তারিক! তুমি তোমার নতুন বন্ধুর সাথে এই বাড়ীর বাগানে তোমার এই বলটি দ্বারা খেলো।

(২) ফাতেমার বোন কতক্ষণ পড়ে এবং ঘুমানোর জন্য কখন বিছানায় যায়? সে এশা পর্যন্ত পড়ে এবং রাত নয়টায় বিছানায় যায়। হে বেলাল! তুমি কার সামনে বসেছো? তুমি কি তোমার শিক্ষকের সামনে বসেছো?

(৩) শহরের মসজিদের মিনারটি খুব উঁচু। তোমাদের বাড়ী কি মসজিদের কাছে, না দূরে? হে ফাতেমার ছাত্রী! তুমি কার কলম দ্বারা তোমার খাতায় লিখছো? আমার আম্মা আজ বিকাল চারটায় এক প্রসিদ্ধ মহিলাডাক্তারের কাছে গেছেন এবং পাঁচটায় বাসায় ফিরেছেন।

(৪) ফাতেমা তোমার সাথে খেলবে না, বরং তার বান্ধবীর সাথে খেলবে। হে বেলাল! তুমি কি আজ শহরে যাবে? না, আজ যাবো না, আগামীকাল যাবো। এই লোকটির কলব থেকে ঈমানের নূর বের হয়ে গেছে।

(৫) মাজেদের আম্মা খুব অসুস্থ। মাজেদ ঔষধের জন্য শহরের ডাক্তারের কাছে গেছে। মাজেদের ভাই তার সাথে যায়নি; সে তার আম্মার পাশে আছে। দুর্গের লৌহদ্বারের সামনে একটি বড় কামান আছে। সউদী পতাকায় ঈমানের কালিমা রয়েছে।

ব্যাখ্যা ঃ প্রথম ভাগের প্রথম প্রশ্নের উত্তরটি দেখো। বন্ধনী দিয়ে বোঝানো হয়েছে যে, প্রশ্নের এই অংশগুলো উত্তরের সময় বলার প্রয়োজন নেই।

আমি যাবো– এর তরজমায় শুধু أَذْهَبُ বলা যথেষ্ট। أنا أذهب বলার প্রয়োজন নেই।

তৃতীয় ভাগের দ্বিতীয় বাক্যটি দেখো, এখানে 'দূরে'–এর পূর্বে 'তা থেকে'

এই কথাটি উহ্য রয়েছে, বাংলায় এটা উল্লেখ করা অসুন্দর। কিন্তু আরবীতে بعيد এর পরে عنه উল্লেখ করা জরুরী। (মূলের সাথে তরজমার এ ধরনের অনেক পার্থক্য হয়ে থাকে।)

(ঙ) ২ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তোমার মাদরাসা সম্পর্কে এবং মাদারাসায় তোমার যাওয়া-আসা সম্পর্কে কিছু কথা লেখো।

(ছ) বানান দেখো ঃ স্বর্ণ – সোনালি (ও সোনালী) রূপা – রূপালি (-লী) – সিংহ – দ্বার – কতক্ষণ – অসুস্থ – স্বাস্থ্য - স্বাস্থ্যবান – স্বাস্থ্যবতী – ঔষধ (কথ্য ভাষায় অষুধ লেখা যায়)।

## তামরীন – ১২

(ক) বাংলায় বলো–

(١) يا صديق ماجد ! - يا عم صديق ماجد! ألا تذهب معنا إلى مدرسة المدينة ؟ بلى أذهب - أ ما لعبت بنت عثمان اليوم مع صديقتها ؟ نعم .. ما لعبت - أ لا يكتب تلميذ الفصل الجديد على السبورة ؟ نعم .. لا يكتب ؟ فمن يكتب ؟ يكتب التلميذ القديم .

(٢) يا راشد! مع من تلعب في حديقة منزلك ؟ ألعب مع صديقنا هذا - متى خرجت مع زميلك من ساحة المدرسة ؟ خرجت في السادسة مساء - يد - يدوي هذه ساعة يدوية ساعة خالد اليدوية غالية جدا .

(٣) مع هذا المجاهد الشجاع قنبلة يدوية - هذه جريدة صباحية ، تلك جريدة مسائية - سماء - سماوي - الإسلام دين سماوي أنا أكتب بيميني و هذا الولد يكتب بشماله .

(٤) هذا كتاب خالد - هذا الكتاب لخالد - لخالد كتاب هذا الكتاب لخالد و ذلك الكتاب لصديقه - لعائشة حقيبة

الحقيبة لعائشة - لمن الجنة و لمن النار؟ الجنة للمسلم و النار للمشرك - لصديق ماجد ساعة جديدة - الساعة الجديدة لصديق ماجد - هذه سيارة تاجر غني - لتاجر غني سيارة - السيارة لتاجر غني .

(٥) لماجد - لماجد الذكي - لماجد الذكي قاموس جيد - هذا القاموس الجيد لماجد الذكي - لفاطمة - لفاطمة الذكية - لفاطمة الذكية خارطة عالمية - هذه الخارطة العالمية لفاطمة الذكية - ماذا لخالد ؟ لخالد كتاب - لمن هذا الكتاب ؟ هو لخالد - ماذا لعائشة ؟ لعائشة حقيبة ؟ لمن الحقيبة ؟ هي لعائشة .

ব্যাখ্যা ঃ এটি রাশেদের বই - এখানে 'র' দুই শব্দের মাঝে আছে। এটি ইযাফতের আলামত। সুতরাং এর তরজমা হলো هذا كتاب راشد 'বইটি রাশেদের' এখানে 'র' শেষে এসেছে। এটি ل এর আলামত। সুতরাং এর তরজমা হবে الكتاب لخالد

'রাশেদের একটি বই আছে' - এখানে 'র'-এর পরে 'একটি' রয়েছে, এটিও ل এর আলামত। সুতরাং এর তরজমা হলো لخالد كتاب

উপরের অনুকরণে নীচের বাংলা বাক্যগুলো ব্যাখ্যা করো এবং আরবীতে তরজমা করো।

(ক) এটি শিক্ষকের চশমা (খ) চশমাটি শিক্ষকের

(গ) এই শিক্ষকের 'একটি' চশমা আছে।

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং পঞ্চম বাক্যটির তারকীব লেখো**

**(গ) ১ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো-**

(১) হে মাজেদ! তুমি কি তোমার নতুন বন্ধুর সাথে খেলবে না? না, (হাঁ) খেলবো না। হে নতুন ছাত্রী! তুমি কি তোমার কলমটি দ্বারা লেখো নি? হাঁ, (অবশ্যই) লিখেছি।

(২) হে এক ধনী ব্যবসায়ীর ছেলে! তুমি কি এই গরীব ছেলেটির পাশে বসবে না? হাঁ, বসবো। হে নেক ছেলে! তুমি কি আছরের নামাযের পর মসজিদ থেকে বের হবে? হাঁ, বের হবো। তুমি কি আছরের পর তোমার কামরায়

পড়বে ও লিখবে? না, পড়বো না ও লিখবো না।

(৩) এটি বিশ্বমানচিত্র। এই বিশ্বমানচিত্রটি আমাদের নতুন শিক্ষকের। এই বাড়ীর মালিকের একটি সুন্দর গাড়ী আছে। সুন্দর গাড়ীটি এই বাড়ীর মালিকের।

(৪) এই ছুতারের হাতে একটি ধারালো করাত আছে। এই ছুতারের একটি ধারালো করাত আছে। ধারালো করাতটি এই ছুতারের। এই মেয়েটির একটি রূপার বালা এবং একটি স্বর্ণের হার আছে।

(৫) তুমি আজ রাত দশটায় ঘর থেকে বের হয়ো না এবং শহরে যেয়ো না। ফাতেমা এই নতুন বলটি দ্বারা খেলবে না, বরং ঐ পুরোনো বলটি দ্বারা খেলবে। আমি এই লোকটির পিছনে মাজেদের চেয়ারে বসবো, তার সামনে তৃতীয় চেয়ারটিতে বসবো না।

**ব্যাখ্যা ঃ** প্রথম ভাগে দেখো, 'না' -এর পরে বন্ধনীতে 'হাঁ' যোগ করে বোঝানো হয়েছে যে, এ ক্ষেত্রে বাংলায় 'না' রয়েছে, কিন্তু তার তরজমায় আরবীতে نعم হবে। তদ্রূপ 'হাঁ' এর পরে বন্ধনীতে অবশ্যই যোগ করে বোঝানো হয়েছে, আরবীতে এখানে 'হাঁ' -এর বিপরীতে بلى হবে।

পঞ্চম ভাগে দেখো– 'আজ রাত দশটায়' এখানে 'আজ' দ্বারা রাতকে নির্দিষ্ট করা উদ্দেশ্য, সুতরাং এর তরজমা হবে الليلة في العاشرة 'আজ' শব্দটির জন্য اليوم ব্যবহার করা যাবে না।

শুধু 'রাত দশটায়' বলা হলে আরবী হবে في العاشرة ليلا / العاشرةَ ليلا

**(ঙ) ১ ও ৩ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) যে কোন বিষয়ের উপর দশ বাক্যের একটি রচনা লেখো।

(ছ) বানান দেখো– বন্ধনী – বিপরীত – অবশ্যই – নির্দিষ্ট – সুতরাং – স্বর্ণ – রূপা

## তামরীন – ১৩

**(ক) বাংলায় বলো–**

(١) نهر بلادنا هذا طويل و عميق – ألا يلعب أخو عمران معنا ؟

نعم .. لا يلعب (أو : بلى .. يلعب) ۔ هذا منجل فلاح فقير و

تلك مطرقة حداد مشهور ۔ تلك المطرقة لحداد مشهور ۔

(٢) لا تجلس على قبر أحد أبدا – أختنا الصغيرة بنت طيبة ،

تصدق دائما و لا تكذب أبدا – نزل الراكب من الطائرة ، و ذهب إلى

سيارته الجديدة - أيها الأخ العزيز ! أنت مريض و مرضك شديد، فلا تنزل من سريرك و لا تخرج من الغرفة .

(٣) ينجح المجتهد في حياته و لا ينجح الكسلان - يا ولد عم ماجد! ألا تسبح اليوم في ماء الحوض ؟ نعم .. لا أسبح و لا أنزل في الماء - أيتها البنت الكسلانة ! كيف تنجحين في حياتك مع هذا الكسل العجيب .

(٤) يا أخت عثمان التاجر! أ بيمينك تأكلين و تشربين أم بشمالك ؟ بيميني - أيها الولد الطيب ! كل و اشرب بيمينك و لاتأكل و لا تشرب بشمالك ؟ بيت الإمام قريب من مسجده .

(٥) ينزل الملك من السماء صباحا و مساء - للجنة باب، اسمه ريان - الأمانة في هذا المجتمع الفاسد قليلة و الخيانة كثيرة .

**ব্যাখ্যা ঃ** كل و اشرب এর শাব্দিক অর্থ– আহার করো এবং পান করো, তবে বাংলায় এভাবে তরজমা করা যায়, পানাহার করো।

**প্রশ্ন ঃ** بيت الإمامُ এখানে الإمام এর একটি مضاف إليه উল্লেখ করে বাক্যটি বলো। من مسجده এখানে مسجد এর একটি ছিফাত উল্লেখ করে বাক্যটি বলো।

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং পঞ্চম বাক্যটির তারকীব লেখো**

(গ) ৩ ও ৫ এর **বাক্যগুলোর তরজমা** লেখো।

(ঘ) **আরবীতে বলো–**

(১) এক সুন্দর সকালে আমি আমাদের গ্রাম থেকে বের হলাম এবং সমুদ্রের তীরে গেলাম এবং সমুদ্রের পানিতে নামলাম এবং সাঁতার কাটলাম। হে নেক বান্দা! আপনার উপর আল্লাহর রহমত নাযিল হবে। কেননা আপনি সর্বদা সত্য বলেন, কখনো মিথ্যা বলেন না।

(২) আমি আজ মাগরিব পর্যন্ত পানাহার করবো না। কেননা আমি রোযাদার। এটা রমযান মাস। এটা বরকতময় মাস। এই বরকতময় মাসে ইসলামী উম্মাহর উপর আল্লাহর রহমত নাযিল হয়।

(৩) এই উত্তম মেয়েটি জীবনে কখনো মিথ্যা বলে নি। এই লোকটি খুবই হিংসুক। তার বুকে হিংসার আগুন আছে। এই লোকটি শয়তানের ভাই, কেননা সে বাম হাতে পানাহার করে। আমি বাম হাতে পানাহার করি না, বরং ডান হাতে পানাহার করি, কেননা আমি মুসলিম।

(৪) এই বিশ্বজগতের একজন স্রষ্টা রয়েছেন। আল্লাহ বিশ্বজগতের স্রষ্টা। হে ফাসিক, শয়তান তোমাকে নিয়ে খেলছে, সুতরাং তুমি তোমার প্রতিপালকের নিকট ফিরে এসো।

(৫) হে বেলালের সহপাঠিনী! আমি কখনো তোমার সাথে খেলবো না, কেননা তুমি সবসময় মিথ্যা বলো, কখনো সত্য বলো না। হে খালেদের চাচা, আমাদের সাথে আমাদের দস্তরখানে বসুন এবং বিসমিল্লাহ বলে আহার করুন। আমি সকাল নয়টায় কামরা থেকে বের হই এবং আমার বোনের সাথে আমাদের স্কুলে যাই।

**ব্যাখ্যা :** 'কখনো মিথ্যা বলবো না' -এর আরবী হলো لا أكذب أبدا কখনো মিথ্যা বলিনি -এর আরবী হলো ما كذبت قط অর্থাৎ ভবিষ্যতের ক্ষেত্রে হবে أبدا আর অতীতের ক্ষেত্রে হবে قط

এই মেয়েটি জীবনে মিথ্যা বলেনি, -এর তরজমায় যদি বেলা ما كذبت هذه البنت في الحياة তাহলে অসুন্দর হবে, কারণ আরবী ভাষা হলো যামীরের ভাষা, তাই في حياتها বললেই সুন্দর হবে।

দস্তরখানে বসেছে, এটি على অব্যয়যোগে হবে অর্থাৎ جلس على المائدة

বিসমিল্লাহ বলে – এর আরবী হলো باسم الله অর্থাৎ আল্লাহর নাম দ্বারা কিংবা بسم الله অর্থাৎ বিসমিল্লাহ দ্বারা।

**প্রশ্ন :** বাংলায় ভাগে দু'টি বাক্যের মাঝে এবং নেই, কিন্তু আরবীতে ঐ বাক্য দু'টির মাঝে و আছে। বাক্য দু'টি চিহ্নিত করো।

**(৬) ৩ ও ৫ এর বাক্যগুলো** আরবীতে লেখো।

**(৭) তুমি** তোমার সম্পর্কে এবং তোমার বোন সম্পর্কে কিছু কথা লেখো।

**(৮)** বানান দেখো ঃ সমুদ্র – সাগর – তীর (ধনুকের ও সমুদ্রের) নদীর এপার ওপার – নদী পার হওয়া। নদীর পাড় ভাঙ্গা – বিশ্ব – জগত – বিশ্বজগত – সৃষ্টি – স্রষ্টা – শ্রেষ্ঠ।

## তামরীন – ১৪

**(ক) বাংলায় বলো–**

(١) محمود أخونا و مسعود أخوكم - محمودنا خير من مسعودكم

لهذه القلعة باب حديدي - باب هذه القلعة الحديدي قوي جدا
- لي - له - لها - لكَ - لكِ - لنا - لهم - لهن - لكم - لكن -
لنا علم و لكم مال، و العلم خير من المال .

(٢) ألك أخ ؟ نعم .. لي أخ صغير - في يد هذا النجار الماهر منشار حاد - له مهارة في عمله - إنسان - إنساني - حيوان - حيواني - أ مجتمع إنساني هذا أم مجتمع حيواني ؟

(٣) سعيد - سعادة - يوم سعيد - أسرة سعيدة - رجل سعيد - حياة سعيدة - سعادة الإنسان في علمه لا في ماله - هذه جريدة صباحية و تلك جريدة مسائية - في هذه الجريدة اليومية قصة نجاح رجل مجتهد .

(٤) أيها الرجل ! كيف تضحك على مصيبة أخيك - لا تضحك على مصيبة أحد - لا تقرأ و لا تكتب أبدا في ضوء ضعيف - لا تقرئي يا فاطمة ! بصوت عال - ريف - ريفي - فتى - فتاة - فتاة ريفية خرجت في لباس ريفي .

(٥) أيها الولد ! لأبيك و أمك عليك حق، و لأخيك المسلم عليك حق، و لربك عليك حق - عليَّ - عليه - عليها - عليك - عليكِ - علينا - عليهم - عليهن - عليكم - عليكن - رحمة الله علينا و عليكم .

ব্যাখ্যা ঃ ل হচ্ছে একটি حرف الجر - এটি সাধারণ ইসমের শুরুতে কাসরাযুক্ত হয়। পক্ষান্তরে لي ছাড়া অন্যান্য যামীরের সাথে ফাতহাযুক্ত হয়।

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ৩ ও ৪ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো—

(১) সাঁতার কাটা খুব উপকারী। হে খালেদের ভাই! তুমি প্রতিদিন মাদরাসার

পুকুরে সাঁতার কেটো। আমি নদীতে সাঁতার কাটবো, সুইমিংপোলে সাঁতার কাটবো না। এই চাঁদ আসমানে ভেসে বেড়াচ্ছে।

(২) এই লোকটি এক উঁচু পাহাড় থেকে নেমেছে। আমি কখনো নদীতে সাঁতার কাটিনি। আমাদের আম্মা আমাদের আব্বার সঙ্গে গ্রামের বাড়ী থেকে ফিরেছেন। আম্মা এখন কার থেকে নামবেন এবং আব্বার সঙ্গে তাদের কামরায় যাবেন।

(৩) এই পাশবিক সমাজে মানুষ কোথায়? রোগীর সেবা একটি মানবিক কাজ। হে উত্তম ছেলে, তোমার সত্য বলা তোমার জন্য উত্তম। এই মাদরাসার নতুন শিক্ষকের একটি নতুন অভিধান রয়েছে।

(৪) এই বিমান থেকে একজন মহিলাযাত্রী নেমেছে। আমি এই রেলস্টেশনে নামবো না। হে আমেনা, তুমি কেন শিক্ষিকার সামনে হাসো? কখনো শিক্ষিকার সামনে হেসো না। মাছ কোথায় সাঁতার কাটে?

(৫) আমার মাঝে এবং এই ছেলেটির মাঝে গভীর বন্ধুত্ব রয়েছে। মানুষের মাঝে এবং শয়তানের মাঝে প্রাচীন শত্রুতা রয়েছে। হে আল্লাহর বান্দা, তুমি সত্য বলেছো। হরিণের চামড়া সুন্দর। হরিণের সুন্দর চামড়া। সুন্দর হরিণের চামড়া। মানুষের হৃদয় তার বুকে আছে এবং তার মস্তিষ্ক তার মাথায় আছে। দু'আ হলো ইবাদতের মগজ।

ব্যাখ্যা ঃ 'রেলস্টেশন'-এর মূলরূপ হলো রেলের স্টেশন, সুতরাং এই দিকটি লক্ষ্য রেখে আরবী বলতে হবে।

**(ঙ) ১ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) নিজের পক্ষ হতে বিভিন্ন প্রকার পনেরটি বাক্য লেখো।

(ছ) বানান দেখো ঃ পশু – পাশবিক – মানুষ – মনুষ্যত্ব – মস্তিষ্ক – যাত্রী – মহিলাযাত্রী – সাঁতার।

## তামরীন – ১৫

(ক) বাংলায় বলো–

(١) لا يسقط الماء من هذا الإناء - دمعة - الدمعة الدمع سقطت من عينه دمعة - يا فاطمة ! احضري في الفصل أمام المعلمة - هل ينجح الطالب الكسلان في الامتحان و هل يسقط الطالب المجتهد ؟

(٢) يا عم ماجد ! متى تحضر اليوم في بيتنا ؟ احضر في الخامسة مساء - تطلع الشمس صباحا و تغرب مساء - غضبت صديقة سعاد على سعاد، لأنها كذبت و ما صدقت - يا خالد! لا تغضب على أحد .

(٣) سنة - سنوي - نجحت أختنا الصغيرة في الامتحان السنوي - يا صديق ماجد ! أ بيمينك تأكل و تشرب أم بشمالك ؟ ظهر هلال العيد في أفق السماء - طلع البدر علينا - يطلع القمر في الليل و تطلع الشمس في النهار - قمر الليل - شمس النهار - شمس الصباح .

(٤) طلوع الشمس و غروبها - نجاح الطالب و سقوطه في الامتحان - سقوط الماء - سقوط المدينة - جلوس المعلم - حضور الطالب - دخول الولد في الغرفة و خروجه منها .

(٥) يظهر الحق على الباطل - ظهر الفساد في البر و البحر بفساد عمل الإنسان - ظهر نور الإسلام من أفق مكة .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ৩ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) আজ কখন তুমি ক্লাসে উপস্থিত হয়েছো? তুমি কি প্রতিদিন সময়মতো ক্লাসে উপস্থিত হও? আমি গ্রামের খেলার মাঠে প্রতিদিন আছরের পরে খেলি। একটি ছোট ছেলে পোলের উপর থেকে নদীতে পড়ে গেছে।

(২) তুমি এই সিঁড়ি দ্বারা বাড়ীর ছাদ থেকে নামো। এই ছেলেটি হাসে নি, বরং ঐ মেয়েটি হেসেছে। হে পরিশ্রমী ছাত্র! তুমি কি মাদরাসার মাসিক পরীক্ষায় কৃতকার্য হয়েছো? আপেলগাছ থেকে একটি বড় আপেল মাটিতে পড়েছে।

(৩) মাজেদের বোনের একটি সোনার হার এবং একটি রূপার বালা আছে।

কখন চাঁদ উদিত হয় এবং কখন সূর্য উদিত হয়? হে মেয়ে! তোমার হাত থেকে কী পড়লো? আমার হাত থেকে একটি ছোট কৌটা পড়েছে।

(৪) হে আমার প্রিয় বন্ধু! কেন তুমি আমার সাথে রাগ করেছো। এই মসজিদের ইমাম আজ উপস্থিত হন নি, কেননা তিনি অসুস্থ। তোমার সত্যবাদিতা এবং এই ছেলেটির মিথ্যাবাদিতা প্রকাশ পেয়ে গেছে।

(৫) হৃদয়ের সৌন্দর্য চেহারার সৌন্দর্য হতে উত্তম। আমাদের পরিশ্রমী আয়েশা পরীক্ষায় কৃতকার্য হয়েছে, আর তোমাদের অলস সুয়াদ অকৃতকার্য হয়েছে। এই গাছের ফল তিক্ত এবং ঐ গাছের ফল মিষ্ট। সত্যের তিক্ততা মিথ্যার মিষ্টতা থেকে উত্তম।

ব্যাখ্যা ঃ 'মাটিতে' অর্থাৎ মাটির উপর, অর্থাৎ যমিনের উপর।

**(ঙ) ১ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) যে কোন বিষয়ে দশটি বাক্যের একটি রচনা লেখো।

(ছ) বানান দেখো ঃ ক্রোধ – ক্রুদ্ধ – রাগ – রাগান্বিত – মিথ্যাবাদিতা – পরীক্ষা – কৃতকার্য

## তামরীন – ১৬

(ক) বাংলায় বলো–

(١) أخو ماجد الكبير يعرف اللغة العربية - مسحت فاطمة وجهها بمنديلها - ولد عم ماجد كاتب مشهور - هو كتب في جريدة العاصمة اليومية قصة جميلة - أنا قرأت تلك القصة الجميلة .

(٢) يا تلميذة الفصل السابع ! اكتبي على سبورة الفصل كلمة جديدة - سمع العبد الصالح صوت الأذان، فخرج من بيته و ذهب إلى المسجد لصلاة المغرب - ماجد الصالح - يا ماجد الصالح ! احفظ القرآن و اقرأ سورة الواقعة كل يوم بعد المغرب .

(٣) عميق - عمق - عمق هذا النهر الصغير قليل - أيها الصياد الجديد! ألك بندقية ! نعم .. لي بندقية صغيرة - قلة الكلام نافعة - غفلة القلب من كثرة الكلام - عند محمودنا العالم

مال قليل و علم كثير . و عند محمودكم التاجر علم قليل و مال كثير .

(٤) غسلت فاطمة وجهها بماء بارد - أكلت اليوم طعاما لذيذا - أشرب لبن البقر و لا أشرب لبن الشاة - أيها الرجل ! لا تشرب ماءا باردا، لأنك مريض - هذا الرجل المريض يشرب الدواء كل يوم صباحا .

(٥) في قلب المؤمن حرارة الإيمان و في قلب المشرك حرارة النار - المسلم يعرف ربه و المشرك لا يعرف - يلبس المؤمن في الجنة لباس الجنة، و يلبس المشرك في النار لباس النار - ماء الوضوء يغسل وجه المسلم و قلبه .

প্রশ্ন ঃ প্রথম ভাগের দ্বিতীয় বাক্যটিতে فاطمة এর একটি ছিফাত এবং وجهها এর একটি ছিফাত উল্লেখ করে বাক্যটি পড়ো।

ل যোগে সবকটি যামীর অর্থসহ বলো।

ব্যাখ্যা ঃ قلة الكلام نافعة এর শাব্দিক অর্থ- কথার স্বল্পতা উপকারী, কিন্তু বাংলায় এর তরজমা হবে দু' রকম। যেমন (ক) অল্প কথা উপকারী (খ) বাকসংযম উপকারী

তদ্রূপ غفلة القلب من كثرة الكلام এর শাব্দিক অর্থ- কলবের গাফলত কথার আধিক্য থেকে। কিন্তু বাংলায় তরজমা হবে, কলবের গাফলত (সৃষ্টি) হয় বেশী কথার কারণে (বা বাক-অসংযম থেকে)।

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো**

(গ) ২ ও ৫ এর **বাক্যগুলোর তরজমা লেখো।**

(ঘ) আরবীতে বলো-

(১) আমি এই ছেলেটির নাম জানি না; হে খালেদ! তুমি কি তার নাম জানো? হে মাজেদের আব্বা! আপনি এই যালিমকে সাহায্য করবেন না। হে খালেদ, তুমি কিতাব খোলো এবং আজকের পড়া মুখস্থ করো। এই ছেলেটি কি সাঁতার কাটার জন্য সুইমিংপোলে নেমেছে?

(২) তুমি কি মাজেদের ছোট ভাইটিকে চেনো? ধনী মাজেদের ছেলে এই কমদামী পোশাক পরবে না। হে বুদ্ধিমতী ফাতেমা! তুমি কি আমার কথা বোঝো (বুঝতে পারো) না, আমি তোমার কথা বুঝি না (বুঝতে পারি না)।

(৩) হে খালেদ! কেন তুমি খাওয়ার পূর্বে হাত ধোও না? ফাতেমা মিষ্টি স্বরে কোরআন পড়ছে, ফাতেমার আম্মা তার তেলাওয়াত শুনছেন। আমাদের ছোট গ্রামে একজন দক্ষ চিকিৎসক আছেন, তার দক্ষতার কথা সবার মুখে মুখে।

(৪) এই সাহসী মুজাহিদ তার তলোয়ার দ্বারা ঐ মুশরিকের গর্দান উড়িয়ে দিয়েছে। হে আল্লাহর দুশমন, চুপ করো, তোমার মুখ খোলো না। হে নেক বান্দা, তুমি কলবের দুয়ার খোলো এবং আল্লাহর কালামের তিলাওয়াত শোনো।

(৫) আঙ্গুর খুব সুস্বাদু ও দামী ফল। আমি আজ আঙ্গুরের জুস খেয়েছি এবং আলহামদুলিল্লাহ বলেছি। হে খালেদের মেয়ে! তুমি ঘড়ির সুন্দর কেসটি খোলো এবং এই দামী ঘড়িটি পরো। হে মাসউদের ভাই, তুমি কি শহরের এই পথটি চেনো না? না, চিনি না।

ব্যাখ্যা ঃ 'তুমি কিতাব খোলো' বাংলা ভাষা যামীরের ভাষা নয়, তাই তোমার কিতাব খোলো বলা হয়নি। আরবী ভাষা যামীরের ভাষা, তাই তরজমার সময় افتح كتابك বলাই ভালো হবে।

'কেন তুমি খাওয়ার পূর্বে হাত ধোও না' এখানে 'হাত' সম্পর্কে একই ভাবে ব্যাখ্যা করো।

'তার দক্ষতার কথা সবার মুখে মুখে' – একটু চিন্তা করলেই তুমি বুঝতে পারবে যে, এ বাক্যটির মতলব হলো, 'তার দক্ষতা খুব প্রসিদ্ধ – এখন আরবীতে তরজমা করা সহজ হয়ে যাবে।

বাক্যটির মতলব এভাবেও বলা যায়, তার দক্ষতা সম্পর্কে সকলে জানে, সে হিসাবে তরজমা হতে পারে, يعرف الجميع عن مهارته

جميع মানে সকল, আর عن অর্থ– সম্পর্কে, এটি একটি حرف الجر

এক ভাষা থেকে অন্য ভাষায় তরজমা করার ক্ষেত্রে অনেক সময় এ ধরনের চিন্তা করার প্রয়োজন হয়।

'গর্দান উড়িয়ে দিয়েছে'– তুমি তো 'উড়িয়ে দেয়া' এর আরবী জানো না, তাতে কোন সমস্যা নেই, তুমি এভাবে তরজমা করতে পারো, قطع عنقه বা قطع رأسه বা ضرب عنقه

'কলবের দুয়ার খোলো' এর তরজমা হবে افتح قلبك – তুমি যদি বলো

افتح باب القلب তাহলে তরজমা সুন্দর হবে না।
আমরা বাঙ্গালীরা পানি, দুধ, শরবত ইত্যাদি খাই এবং পান করি, আরবরা এগুলো খায় না, পান করে। বিষয়টি মনে রাখতে হবে।

(ঙ) ৩ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) নিজের পক্ষ হতে দশটি বাক্য লেখো।

(ছ) বানান দেখো ঃ সাহায্য – মুখস্থ (মুখস্ত নয়) – বোঝা – বোঝে – বোঝো – বোঝবে – বুঝেছি – বুঝে কথা বলো। ধোয় – ধোবে – ধোয়া – ধুয়েছে, ধুয়ে ফেলো – খোলা – খোলবে – খোলে – খুলেছি – মন খুলে কথা বলো।

## তামরীন – ১৭

(ক) বাংলায় বলো–

(١) الحمد لله أنا أعرف اللغة العربية و أفهم كلام الله - أيها الصائم ! اشرب هذا الشراب اللذيذ البارد و قل : الحمد لله - يا مريم ! كلي و اشربي و قولي : الحمد لله - من غرس في صحن المدرسة هذه الشجرة ؟

(٢) أ مسلم هذا الرجل أم قادياني ؟ قادياني - لعنة الله على عدو الله و رسوله - يا فاطمة ! ماذا كتبت على سبورة الفصل ؟ كتبت عليها كلمة - اشرحي يا فاطمة ! هذه الكلمة الصعبة - أيتها التلميذة الجديدة ! لماذا لا تسمعين نصيحة معلمتك ؟

(٣) أيتها البنت الصغيرة ! هل حفظت سورة الفاتحة ؟ أيها الرجل ! آلمظلوم تنصر أم الظالم ؟ المظلوم - أ لبن البقر تشرب أم لبن الشاة ؟ حرير - لباس الحرير - لباس حريري - لا يلبس الرجل المسلم لباسا حريريا ، لأنه حرام عليه - قرأت في كتاب ديني نصيحة غالية ·

(٤) حب قلبي - صداقة قلبية - أ عصير البرتقال تشربين يا خالة

ماجد أم عصير التفاح ؟ عصير التفاح - يا خالة ماجد ! أ لا تشربين عصير البرتقال ؟ نعم .. لا أشرب - أ أنت كتبت هذه القصة الجميلة يا أخا محمود المعلم ؟

(৫) لطالب العلم عند الله أجر عظيم - يسأل العبد ربه فيشرح الله صدره للإسلام - اللهم اشرح صدري لفهم القرآن - الجنة للمسلم و المسلم للجنة - يقول العبد لا إله إلا الله فيدخل في الإسلام و يدخل بعد موته الجنة .

**ব্যাখ্যা** ঃ رحمة الله على المسلم এটি 'দু'আ-বাক্য' হিসাবে তরজমা হবে, মুসলিমের উপর আল্লাহর রহমত হোক, আর সাধারণ বাক্য হিসাবে তরজমা হবে, মুসলিমের উপর আল্লাহর রহমত হয়।

لعنة الله على المشرك বাক্যটি একইভাবে ব্যাখ্যা করো।

الحمد لله এর শাব্দিক অর্থ- (সমস্ত) প্রশংসা আল্লাহর জন্য, ব্যবহৃত অর্থ- সমস্ত প্রশংসা আল্লাহর।

نصيحة معلمتك এখানে ك যামীরের তরজমা করা যাবে, আবার বাদও দেয়া যাবে।

لباس الحرير এটি مضاف ও مضاف إليه আর لباس حريري হলো موصوف ও صفة আরবীতে দু'টো তরকীবই প্রচলিত, কিন্তু বাংলায় 'রেশমী পোশাক' শুধু এই তারকীব প্রচলিত। সুতরাং উভয় ক্ষেত্রে বাংলা তরজমা হবে রেশমী পোশাক।

قلبي এর শাব্দিক অর্থ হৃদয়ের সাথে সম্পর্কিত। বাংলায় এর তরজমা হবে হৃদ্যতাপূর্ণ বা আন্তরিক।

دخل في الإسلام এ ক্ষেত্রে في ব্যবহৃত হয়, অন্যান্য ক্ষেত্রে সাধারণত في ব্যবহৃত হয় না।

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং তৃতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ৩ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো-

(১) হে মুসলিম, তুমি অযুতে কি মাসেহ করো? আমি মাথা মাসেহ করি। হে

ফাতেমার আম্মা, আপনি অযুর পরে কি দ্বারা মুখ মুছেছেন? আমি আমার পরিচ্ছন্ন তোয়ালে দ্বারা মুখ মুছেছি। আমার প্রিয় বন্ধু এক মহান মুজাহিদের ঘটনা লিখেছে।

(২) হে মাজেদ, আমি খুব পিপাসার্ত, আমি এখন ঠাণ্ডা পানি পান করবো। প্রচণ্ড পিপাসার সময় মানুষ ঠাণ্ডা পানি পান করে। আজ বিকাল পাঁচটায় আমি আফগানিস্তানের জিহাদ সম্পর্কে একটি নতুন খবর শুনেছি। তুমি এই লোকটি সম্পর্কে কী জানো?

(৩) কবরের একটি দরজা রয়েছে, আর মৃত্যু মানুষের জন্য কবরের দরজা খুলে দেয়। হে মাজেদ, তুমি ঐ ছেলেটির হাত থেকে ধারালো ছুরিটি নাও এবং এই ছোট তরমুজটি কাটো। হে খালেদ ও তার বন্ধু! আমি তোমাদের এ বিষয়টি বুঝতে পারছি না।

(৪) এই পাপাচারী লেখক তার লেখা দ্বারা মুমিনের অন্তরে ইসলাম সম্পর্কে সন্দেহ বপন করে। সুতরাং তুমি তার বই পড়ো না, বরং ঐ সৎ লেখকের কিতাব পড়ো, কেননা তিনি তার কলম দ্বারা আমাদের জন্য কল্যাণের দ্বার উন্মুক্ত করেন।

(৫) হে ফাতেমা, তুমি কার কাপড় ধুচ্ছো? আমি আমার আম্মার কাপড় ধুচ্ছি। আমি আজ একটি নতুন শব্দ মুখস্থ করেছি। আমি প্রতিদিন একটি নতুন শব্দ মুখস্থ করি। তুমি তোমার যবানের হিফাযত করো। নেক বান্দা তার যবানের হেফাযত করে।

**(ঙ) ৩ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) তুমি কোরআন সম্পর্কে একটি রচনা লেখো (কোরআনের পরিচয়, কবে কার উপর নাযিল হয়েছে, তুমি হেফয করেছো কি না, প্রতিদিন পড় কি না, ইত্যাদি বিষয় আসতে পারে।)

(ছ) বানান দেখো ঃ প্রচণ্ড – ঠাণ্ডা - পিপাসা – পিপাসার্ত – ক্ষুধার্ত – ছুরি – ছুরি ছুঁড়েছে – বিষয় – উন্মুক্ত – ধোয়া – ধোবে – ধোয় – ধুয়েছে – ধুয়ে ফেলো – সন্দেহ – কল্যাণ।

## তামরীন – ১৮

(ক) বাংলায় বলো–

(١) الملك العادل يمنع الظالم من ظلمه و ينشر العدل بين رعيته –

أيها الكاتب المسلم ! انشر بقلمك الخير و لا تنشر الشر و الفساد – لا تمنع أحدا من عبادة الله – يا أخت ماجد الصغيرة !

أنت لا تفهمين كلام الله، لأنك لا تعرفين اللغة العربية ·

(٢) نصر أبو بكر رضي الله عنه رسول الله صلى الله عليه وسلم بنفسه و ماله – لبست بنت ماجد التاجر عقدا ذهبيا و لبست زوجة بشير الفقيرة سوارا فضيا – ظهر في هذا المجتمع فساد عظيم لقلة الأمانة و كثرة الخيانة ·

(٣) قتل ملك ظالم وزيره الصالح، لأنه منع الملك من الظلم على رعيته – حب – حبة – الحبة – هذه حبة قمح – تأكل الدجاجة الصغيرة الحب – أكلت دجاجة صغيرة حبة قمح – بم تحصد الزرع أيها المزارع ؟ أ بالمنجل تحصد أم بالسكين ؟ بالمنجل ·

(٤) خشب – خشبي – باب خشبي – هذا باب خشبي و ذلك باب حديدي – حرب – حربي – هذه طائرة حربية – ضرب المدفعي بمدفعه طائرة حربية فسقطت على الأرض ·

(٥) أيها المسلم ! اسأل الله و لا تسأل غير الله – بالأخلاق نشر رسول الله صلى الله عليه وسلم الإسلام، لا بالسيف – أسأل الله الجنة – أسأل الله النجاة من النار ·

**ব্যাখ্যা ঃ** من ظلمه – এর বাংলা তরজমায় যমীরটি বাদ দেয়া উত্তম হবে।

بين رعيته এর তরজমা দু' রকম হতে পারে– (ক) আপন প্রজাদের মাঝে/ তার প্রজাদের মাঝে (খ) প্রজাদের মাঝে

بنفسه و ماله এর সুন্দর তরজমা হলো, নিজের জান-মাল দ্বারা

باب خشبي এটি موصوف ও صفة তবে বাংলা তরজমা হবে, কাঠের দরজা।

باب حديدي এর তরজমা – লৌহদ্বার কিংবা লোহার দরজা।

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং প্রথম বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) হে সম্মানিত শিক্ষক! আপনি কি আমার জন্য এ বাক্যটি ব্যাখ্যা করবেন? হাঁ, আমি তোমার জন্য এ বাক্যটি ব্যাখ্যা করবো। আমি ডাস্টার দ্বারা ব্লাকবোর্ডটি মুছলাম এবং তাতে কোরআনের একটি ছোট আয়াত লিখলাম।

(২) ভদ্র রাশেদ দরজার সামনে জুতা খুললো এবং কামরায় প্রবেশ করলো। হে ফাতেমা, কেন তুমি কামরার সামনে তোমার জুতা খুলো নি। আমি ধোয়ার পর এই নতুন কাপড়টি রোদে ছড়িয়ে দেবো। মাসউদের ব্যবসায়ী চাচা ছাতা খুলে বৃষ্টি মাথায় রাস্তায় বের হলো।

(৩) হে ফাতেমা, তুমি তোমার রুমাল দ্বারা মুখটা মুছে নাও। হে এই মাদরাসার মেধাবী ছাত্র, তুমি কি আরবী ভাষা জানো, না ফারসী ভাষা? আরবী ভাষা। হে লোক, তুমি কি দ্বীন নিয়ে খেলা করছো। না, দ্বীন নিয়ে খেলা করো না।

(৪) হে মাহমুদ, তোমার আম্মা তোমাদের জন্য কী রান্না করেছেন? তিনি আমাদের জন্য চাল ও গোশত দ্বারা সুস্বাদু খাবার রান্না করেছেন। ফাতেমা ঠাণ্ডা পানি দ্বারা হাত-মুখ ধুয়েছে। আমি প্রতিদিন সকাল সাতটায় আপেলের জুস পান করি।

(৫) এটা মাহমূদের কলম। এটা মাহমুদের নতুন কলম। এটা মেধাবী মাহমুদের কলম। মাহমুদের একটি নতুন কলম আছে। মেধাবী মাহমুদের একটি নতুন কলম আছে। আমাদের মেধাবী মাহমুদের একটি নতুন কলম আছে। মাহমুদের এই কলমটি তার ঐ কলমের চেয়ে উত্তম। মাহমুদের নতুন কলমটি তার পুরোনো কলমের চেয়ে উত্তম।

ব্যাখ্যা ঃ 'জুতা খুললো' – এর আরবী তরজমায় যামীর ব্যবহার করা উত্তম। মুখটা মুছে নাও – অর্থাৎ তোমার মুখটা মুছে নাও। বাংলায় এখানে যামীর ব্যবহার না করাই উত্তম। কিন্তু আরবীতে যামীর ব্যবহার করাই উত্তম।

'হাত-মুখ' ধুয়েছে, এর আরবী তরজমায় দু'টি যামীর হবে এবং মাঝে و হবে।

'ছাতা খুলে বের হলো' – তুমি একটু চিন্তা করলেই বুঝতে পারবে যে, এর অর্থ হলো ছাতা খুললো এবং বের হলো, আর 'বৃষ্টি মাথায়'– এর অর্থ হলো 'বৃষ্টিতে' তরজমা করার সময় এ বিষয়গুলো চিন্তায় রাখতে হবে।

(ঙ) ২ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) একটি দৈনিক আরবী পত্রিকাকে কেন্দ্র করে কিছু কথা লেখো, (তুমি যে আরবী ভাষা জানো এ বিষয়টি আসতে পারে, তোমার বন্ধুকে সম্বোধন করে কোন কথা বলা যেতে পারে।)

(ছ) বানান দেখো : চাষ – চাষী – প্রজা – কাষ্ঠ – যুদ্ধ – ব্যাখ্যা – বই পড়া – মাটিতে পড়া – কাপড় পরা – বৃষ্টি।

## তামরীন – ১৯

(ক) বাংলায় বলো–

(١) غرس جدك هذه الشجرة و أنت تأكل الآن ثمرها ، فاغرس أنت شجرة تأكل حفيدك ثمرها – نشرت هذه المجلة في عددها السابع كتابة قيمة – عنوانها الإسلام و المجتمع الإنساني .

(٢) الريش – ريشة – الريشة – هذه ريشة الحمام – ريش الطاووس جميل جدا – نشر الطاووس ريشه الجميل – ريشة هذا القلم جيدة – ريشة قلم محمود جيدة – هذه جريدة يومية عربية – أنا أقرأها كل يومٍ صباحا .

(٣) أ لا تعرفني يا طالب الصف الرابع ؟ بلى .. أعرفك – و كيف لا أعرفك و أنت تلميذ مدرستنا الذكي – أما قرأت هذه الجريدة الصباحية ؟ نعم .. ما قرأتها – سأقرأها بعد الغداء . عم سألت ماجدا و خالدا و بشيرا ؟ سألتهم عن حال دراستهم – بم فتحت هذا القفل الكبير ؟ فتحته بهذا المفتاح – متى فتح رسول الله صلى الله عليه وسلم مكة ؟ فتحها في السنة العاشرة من الهجرة .

(٤) لا أعرف كيف أنصركم في مصيبتكم – أ تفهم يا ماجد هذه المسألة الصعبة ؟ نعم .. أفهمها – أنا أدرس في مدرسة المدينة اللغة العربية – لأنها لغة القرآن و السنة – انظر إلى الشمس،

كيف خلقها الله - انظر إلى الشمس و القمر، كيف خلقهما الله بقدرته ·

(٥) العمل القليل مع الإخلاص خير من العمل الكثير مع الرياء - انظر إلى جمال خلق الله - أيتها المرأة المسلمة ! لا تخلعي حياءك، فالحياء زينة المرأة المسلمة - و هو شعبة الإيمان - قد فتح الله للشهيد باب الجنة - يقول الله في القرآن : يا يحيى خذ الكتاب بقوة ·

احفظ : قال ... يقول ... قل ....

ব্যাখ্যা ঃ من الهجرة এর তরজমা হবে, হিজরতের বা হিজরী (দশম বছরে)।

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং প্রথম বাক্যটির তারকীব লেখো**

**(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো—**

(১) দৈনিক ইনকিলাব তার নতুন সংখ্যায় একটি বিস্ময়কর খবর প্রচার করেছে। এটি প্রাত্যহিক কাজ। এটি আমার প্রাত্যহিক কাজ। আমার একটি প্রাত্যহিক কাজ আছে। এটি সাস্থ্যসম্মত খাদ্য/খাবার। তুমি কি প্রতিদিন স্বাস্থ্যসম্মত খাবার আহার করো, না অস্বাস্থ্যকর খাবার।

(২) ইমাম মালিক (রহ) ইসলামী বিশ্বে ইলমুল হাদীছ প্রচার করেছেন। হে আল্লাহর বান্দা, তুমি কি আমার এ বিপদে আমাকে সাহায্য করবে না? অবশ্যই করবো। হে আমেনা, তোমার হাত ময়লা, সুতরাং তুমি কি তোমার হাত ধোবে না? অবশ্যই ধোবো।

(৩) হে খালেদ, কে তোমাকে রিযিক দান করেন? আল্লাহ আমাকে রিযিক দান করেন। আমি অন্তর থেকে আল্লাহর প্রশংসা করেছি এবং তার শোকর আদায় করেছি, কেননা এই বিরাট মুছীবতে তিনি আমাকে সাহায্য করেছেন।

(৪) ইমরানের ছোট বোন ইমরানের কাছে একটি ছোট্ট চিঠি লিখেছে। সে তার চিঠিটি আরবীতে লিখেছে। ইমরান তার বোনের এই আরবী চিঠিটি পড়লো এবং খুব খুশী হলো। এই ছোট্ট শিশুটির একটি সুন্দর ও দামী খেলনা আছে। ছোট্ট শিশুটি তার খেলনা পেয়ে খুশী হয়েছে।

(৫) এই মেয়েটি বড় নোংরা। সে খাওয়ার পূর্বে হাত ধোয় না। হে রাশেদ, তুমি আমার সাথে মিথ্যা বলো না। হে মিথ্যাবাদী, তুমি কি আল্লাহর নামে মিথ্যা বলছো! আল্লাহ এবং তাঁর রাসূল আমাদের সাথে সত্য বলেছেন। হে মাজেদ, তুমি কি ফাতেমা ও তার বান্ধবীকে চেনো? না, আমি তাদেরকে চিনি না।

ব্যাখ্যা ঃ الانقلاب এটি جريدة হিসাবে মুআন্নাস। সুতরাং তার ছিফাতও মুআন্নাছ হবে। যেমন الانقلابُ اليومية।

'ইনকিলাব পত্রিকা' – এর আরবী তারকীব হবে মুযাফ ও মুযাফ ইলাইহি, অর্থাৎ جريدة الإنقلاب – 'দৈনিক ইনকিলাব পত্রিকা' এর আরবী হবে جريدة الانقلاب اليومية অর্থাৎ اليومية শব্দটি এখানে جريدة এর ছিফাত হবে।

সুতরাং তুমি কি ধোবে না– এর আরবী হবে أ فلا تغسل – অর্থাৎ 'সুতরাং' শব্দটি বাংলায় শুরুতে এলেও আরবীতে ف অব্যয়টি হামযার পরেই আসবে।

'অন্তর থেকে' এর অর্থ– আমার অন্তর থেকে

'আরবীতে' অর্থ, আরবী দ্বারা।

'খেলনা পেয়ে খুশী হয়েছে' এখানে আরবী তরজমায় ب অব্যয়টি ব্যবহৃত হবে। কারণ মূল কথাটি হলো, খেলনা দ্বারা খুশী হয়েছে।

'আমি তোমার সাথে সত্য বলেছি' এর আরবী হলো (معك নয়) صدقتك কারণ আমরা কারো সাথে সত্য বলি, কিন্তু আরব দেশের লোকেরা কাউকে সত্য বলে। মিথ্যা বলার ক্ষেত্রেও একই বিষয়।

'আল্লাহর নামে' অর্থ على الله

**(ঙ) ১ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) তোমার সহপাঠীর সঙ্গে প্রশ্নোত্তরসম্পর্কিত একটি রচনা লেখো, যাতে যামীরকে مفعول به বানানোর বিষয়টি এসে যায়, এবং বিভিন্ন ফেয়েলের ব্যবহারও আসে।)

(ছ) বানান দেখো ঃ বিস্ময় – বিস্ময়কর – ভূষণ – বেশভূষা – সংখ্যা – আকাঙ্ক্ষা – ময়ূর – ময়ূরী – শাখা – শাখাপ্রশাখা (একসাথে) – শাখানদী (একসাথে) প্রত্যহ – প্রাত্যহিক – স্বাস্থ্য – স্বাস্থ্যকর – স্বাস্থ্যসম্মত – সাহায্য – সহযোগিতা – সহযোগী – খুশী – খুশি – আমি খুশী – আমার খুশির শেষ নেই।

## তামরীন – ২০

(ক) বাংলায় বলো–

(١) قتل مجاهد عراقي جنديا أمريكيا ببندقيته الصغيرة - اذهب إلى الجحيم يا عدو الله - سأضرب بسيفي هذا عنق هذا العدو المشرك - بم يقتل الجلاد المجرم ؟ أ بالسيف أم بسلاح ناري ·

(٢) لم لا تغسل قلنسوتك الوسخة يا محمود ! سأغسلها اليوم - سألت فتاة ريفية - سألتها عن حياتها الريفية - أنا سعيد بصداقة هذا الولد الصالح - و صداقتنا لله و لرسوله - يغفر الله لنا و لكم - قلت في الدعاء : اللهم اغفر لي ذنبي - يقول الله غفرت لك ذنبك يا عبدي ·

(٣) يا ماجد الظالم ! أنت لا تجرح جسمي بسيفك، و لكن تجرح قلبي بلسانك - أخذت امرأة عراقية مجاهدة بندقيتها الصغيرة و قالت : الله أكبر، ثم قتلت عدوا و جرحت عدوا - قتلت ذئبا أمريكيا في صورة إنسان ·

(٤) غسل الملك قلب رسول الله (صلى الله عليه وسلم) بماء زمزم - يفرح الله بسؤال العبد فاسأل ربك و لا تسأل غيره - يا فاطمة ! اقطعي بهذه السكين الحادة تلك البطيخة الكبيرة - هذا البلد الإسلامي قطعت علاقتها مع أمريكا العدوة ·

(٥) قال الله في القرآن : و قل الحمد لله - أسألك يا رب سعادة الدنيا و الاخرة - سعادتك في قلبك لا في مالك - سعادة الأم في سعادة ولدها - سيسألكم الله يوم القيامة عن حياتكم ·

ব্যাখ্যা ঃ غفر এর প্রথম مفعول به এর শুরুতে لِ আসে, কিন্তু দ্বিতীয় মাফউলটি সরাসরি ব্যবহৃত হয়।

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং প্রথম বাক্যটির তারকীব লেখো**

**(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর** তরজমা লেখো।

**(ঘ) আরবীতে বলো–**

(১) আমাদের ছোট মেধাবী বোনটি এই কঠিন প্রশ্নটি বুঝেছে, আমি বুঝিনি। কুমির জলীয় প্রাণী, আর হাতি স্থলপ্রাণী। আমি এক ছোট গ্রামের কৃষক। আমার একটি ছোট জমি আছে। আমি তা চাষ করবো এবং তাতে গম ফলাবো। হে কৃষক, তুমি কবে তোমার ফসল কাটবে?

(২) এই দরজার একটি বড় তালা আছে। কে তার চাবিটি নিয়েছে? হে নেক বান্দা, তুমি তো আযানের আওয়ায শুনছো, সুতরাং তুমি কি নামাযের জন্য মসজিদে যাবে না?

(৩) তলোয়ার মানুষের শরীর জখম করে, আর জিহ্বা তার হৃদয়কে আহত করে। মাজেদ ও খালেদের মাঝে উত্তম সম্পর্ক রয়েছে। এই ফুলের ঘ্রাণ উত্তম। এই ফুলের উত্তম ঘ্রাণ রয়েছে। এই পরিশ্রমী শ্রমিক সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত কারখানায় কাজ করে।

(৪) হে অলস রায়হানা, তুমি কি অলসতার এ অভ্যাস ত্যাগ করবে না? হে ধনী খালেদের ছেলে, তুমি কি প্রথম শ্রেণীতে পড়ো? না, বরং আমি দ্বিতীয় শ্রেণীতে পড়ি। হে ফাতেমা! তুমি কি পঞ্চম শ্রেণীতে অধ্যয়ন করো, না ষষ্ঠ শ্রেণীতে? ষষ্ঠ শ্রেণীতে।

(৫) আল্লাহর রাসূল বলেছেন, আমি তোমাদের মাঝে আল্লাহর কিতাব এবং আমার সুন্নাহ রেখে গেলাম। মুসলমান কারো সাথে মিথ্যা বলে না এবং কারো মাল চুরি করে না। সে ধনী মানুষ, তার অনেক মাল রয়েছে, আর মাল হলো বিরাট ফেতনা।

**ব্যাখ্যা ঃ** 'রেখে গেলাম' এর তরজমা হবে تركت

**(ঙ) ৩ ও ৫ এর বাক্যগুলো** আরবীতে লেখো।

**(চ)** মনে করো তুমি আল্লাহর রাস্তায় জিহাদে বের হয়েছো, তুমি কী কী করেছো এ সম্পর্কে একটি রচনা লেখো।

**(ছ)** বানান দেখো ঃ গ্রাম – গ্রামীণ – বন্ধুত্ব – নেকড়ে – জল – জলীয় – শরীর – শারীরিক – সন্ধ্যা – শ্রেণী – পঞ্চম

## তামরীন — ২১

(ক) বাংলায় বলো–

(١) أيها الإنسان ! نجاحك في عملك لا في كسلك - لعم سعاد التاجر سيارة جديدة - حياتنا هذه أمانة عظيمة من الله، و الله يسألنا عن حياتنا - أدخل الغرفة من هذا الباب .

(٢) ترك فينا رسول الله صلى الله عليه وسلم سنته، فاعمل في حياتك اليومية بسنة رسولك الكريم - سعيدنا سعيد - حياة سعيدنا حياة سعيدة، لأنه في أسرة سعيدة .

(٣) أخذ صديق ماجد الجديد القلم و القرطاس و كتب إلي ماجد رسالة جميلة - يا بنت مسعود المريضة ! خذى هذا الكوب و اشربي عصير العنيب اللذيذ - سآخذ الكوب و أشرب العصير و أقول : الحمد لله .

(٤) العبد الصالح يحمد ربه و يشكر ربه - أيها المجاهد الشجاع ! اركب الفرس و خذ السيف و أضرب عنق عدو الله هذا - ركب التاجر سيارته و ذهب إلى سفر بعيد - يعمل الفلاح فيَ الشمس و يحرث الأرض و يزرع الزرع .

(٥) رسولنا صلى الله عليه وسلم ثمرة دعاء إبراهيم عليه السلام - بالعمل الصالح يزرع الإنسان في الدنيا و يحصد في الآخرة - لا تجرح بسيفك جسد إنسان و لا تجرح بلسانك قلب أحد .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) হে মুসলিম, তুমি আল্লাহকে সিজদা করো, গায়রুল্লাহকে সিজদা করো না। কে মানুষকে সৃষ্টি করেছেন এবং কে তাকে রিযিক দান করেন। হে এক গ্রামের কৃষকের ছেলে! অবশ্যই আমি তোমাকে তোমার এই বিপদে সাহায্য করবো।

(২) হে মুসলিম নারী! কীভাবে তুমি লজ্জার লেবাস ত্যাগ করো। হে পঞ্চম বর্ষের ছাত্র! তুমি তোমার এ মন্দ অভ্যাস ত্যাগ করো। এই যাত্রী এখন বিমানে আরোহণ করবে। হে ভদ্র ছেলে, তুমি কারো কামরায় প্রবেশ করো না।

(৩) হে ফাতেমা ও আয়েশা ও মাজেদা, তোমাদের কি কোন বান্ধবী আছে? হ্যাঁ, আমাদের একজন উত্তম বান্ধবী আছে। হে মাজেদ, তোমার এই কলমের নিবটি খুব ভালো। হে আল্লাহর বান্দা, তুমি বলো, আমি আল্লাহর কাছে চাইবো, কখনো গায়রুল্লাহর কাছে চাইবো না।

(৪) হে মুসলিম, তুমি তোমার চরিত্র দ্বারা তোমার শত্রুর হৃদয় জয় করো। অতিসত্বর শত্রুর হাতে এই শহরের পতন ঘটবে। শিক্ষিকা বললেন, হে ফাতেমা, তোমার জন্য আমার কাছে একটি মূল্যবান উপদেশ আছে, তুমি এই মূল্যবান উপদেশের উপর আমল করো।

(৫) ফাতেমা কি তার ময়লা কামিছ সাবান দ্বারা ধুয়েছে? ইনকিলাব হলো দৈনিক পত্রিকা, আর দাওয়াতুল ইসলাম হলো সাপ্তাহিক পত্রিকা। আমাদের বার্ষিক পরীক্ষা খুব নিকটবর্তী। আমি রেশমী পোশাক পরি না এবং স্বর্ণের আংটি পরি না, কেননা তা মুসলিম পুরুষের জন্য হারাম।

(ঙ) ১ ও ২ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তুমি কোথায় কী অধ্যয়ন করো এবং কেন করো। তুমি এবং তোমার বন্ধু আরবী ভাষা জানো কি না, আল্লাহর কালাম বোঝো কি না এজাতীয় বিষয়ে একটি রচনা লেখো।

(ছ) বানান দেখো : ত্যাগ করা – বছর – বর্ষ – বার্ষিক – বিপদগ্রস্ত (বিপদ গ্রস্থ নয়) – অতিসত্বর অভ্যাস – আরোহণ ('ন' নয়)।

## তামরীন – ২২

(ক) বাংলায় বলো–

(١) غني – غنى – فقير – فقر – غنى النفس خير من غنى المال

لهذا أسأل الله غنى النفس قبل غنى المال – عبد الدنيا حريص

على المال، و طالب العلم حريص على العلم - الحرص على العلم خير و الحرص على المال شر .

(٢) مات عالم صالح، فقال الناس : قد مات العلم و الصلاح بموت هذا العالم الصالح - أيها الفاجر ! تب إلى الله، أ لا تخاف الله ! أ لا تموت يوما ! أ لا تقوم أمام ربك يوم القيامة ! أ لا يسألنا الله عن خياتنا !

(٣) قامت المرأة أمام مرآتها - خاطت لي أختي الصغيرة قميصا جديدا، سألبسه في يوم العيد - في الأسبوع الثاني من هذا الشهر مرضت أمي - في الأسبوع الماضي ذهب عبد الله الصياد إلى غابة بعيدة و صاد ظبيا - أنا أصيد بهذه البندقية الجديدة أسدا .

(٤) هذا العبد الصالح يصوم في نهار رمضان و يقوم في ليله - يا أخت بشير! لا تنامي قبل العشاء - كل ولد - كل بنت - كل رجل - كل امرأة - كل تلميذ حضر في الفصل - فهمت كل تلميذة درس اليوم .

(٥) سأل المعلم كل تلميذ - أنا أعرف كل ولد و كل بنت في هذه القرية - اذهب إلى كل بيت في هذه القرية و قل لكل رجل : يا عبد الله ! خذ سلاحك و اخرج إلى الجهاد في سبيل الله .

ব্যাখ্যা ঃ من هذا الشهر এর তরজমা হবে, 'এই মাসের'।
في هذه القرية এর তরজমা হবে, এই গ্রামের।

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৩ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) হে মানুষ! তুমি আল্লাহর কাছে তাওবা করো এবং সকল পাপ বর্জন করো। ঐ অসুস্থ লোকটি কি মারা গেছে? হ্যাঁ, সে তার বাড়ীতে তার স্ত্রীর সামনে মারা গেছে। মাজেদের ব্যবসায়ী বাবা রাত দশটার আগে ঘোমান না। হে ফাতেমা, তুমি তোমার কামিছ ধোও এবং তা রোদে ছড়িয়ে দাও।

(২) এই ছোট ছেলেটির আম্মা এই মাসে মৃত্যুবরণ করেছেন, আর তার আব্বা গত মাসে মৃত্যুবরণ করেছেন। লোকেরা তাদেরকে গ্রামের কবরস্তানে দাফন করেছে। লোকেরা তাদেরকে কবরের অন্ধকারে ছেড়ে এসেছে। জানি না, এখন তাদের কী অবস্থা? হে আল্লাহ! আপনি তাদেরকে ক্ষমা করুন।

(৩) হে দর্জিনী সুআদ! তুমি কখন আমার এবং আমার ভাইয়ের কাপড় সেলাই করবে? আমি ঈদের রাত্রে তোমাদের কাপড় সেলাই করবো। এই ছোট পাখীটি কোত্থেকে উড়লো? তা তার বাসা থেকে উড়েছে। আমি আমার ছাতা খুললাম এবং বৃষ্টিতে বের হলাম।

(৪) হে মাজেদ, আমাকে বলো, কেন তুমি ফজরের পূর্বে ঘুম থেকে ওঠো না এবং নামাজের জন্য মসজিদে যাও না। তুমি কি আল্লাহকে এবং তার আযাবকে ভয় করো না? এই নেক ছেলেটি প্রতি রাত্রে অযু অবস্থায় শোয়।

(৫) প্রত্যেক রোযাদারের জন্য আল্লাহর কাছে বিরাট আজর রয়েছে। মানুষের দেহের জন্য খাদ্য রয়েছে এবং তার আত্মার জন্য খাদ্য রয়েছে। মানুষ তার দেহের খাদ্য চেনে এবং তা তালাশ করে কিন্তু তার আত্মার খাদ্য চেনে না এবং তা তালাশ করে না। হে আলিম, আপনি এই জনপদে ইলমের নূর ছড়িয়ে দিন।

(ঙ) **২ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) তোমার গ্রামের একটি নেককার স্ত্রীলোকের অসুস্থতা এবং হাসপাতালে যাওয়া এবং মৃত্যুবরণ করা এবং দাফন করা সম্পর্কে একটি রচনা লেখো। (মৃত্যু কাউকে ছাড়বে না, প্রতিটি মানুষই একদিন মৃতুবরণ করবে, এই জাতীয় উপদেশবাক্যও তাতে থাকতে পারে।)

(ছ) বানান দেখো : সচ্ছলতা – দারিদ্র্য – জীবন – মৃত্যু – জীবন-মৃত্যু – মৃত্যুবরণ (একসাথে) – আত্মা – আত্মীয় (ত + ম = ত্ম) – জনপদ – তালাশ।

## তামরীন – ২৩

(ক) বাংলায় বলো–

(١) انظر إلي لون هذا الزهر الجميل/هذه الزهرة الجميل – أنا أدرس مع اللغة العربية الحساب و التاريخ، و أنا ضعيف في الحساب –

ماذا تفعلين يا أمي العزيزة ! أطبخ لك و لأختك طعام العشاء - ماجد الغني رجل متواضع و الغنى مع التواضع خير ٠

(٢) في قلب هذا اليتيم حزن و في عينه دمع - هو شخص مشهور - نظرت إلى شخص بعيد فما عرفته - هذا أمر شخصي - لا تسأل أحدا عن أمره الشخصي - من يخافه المسلم ؟ يخاف الله - من تعبده أيها المسلم ؟ أعبد الله ٠

(٣) يبيع هذا الفلاح الفقير أرضه - انظر كيف يطير الطير في السماء - ممن بعت سيارتك يا ماجد ! بعتها من تاجر غني - بعني هذا الكتاب؟ كيف يبيع طالب علم كتابه - سمعت أذان الفجر فطار النوم من عيني ٠

(٤) يغضب الله على الظالم، فلا تظلم أحدا أبدا، بل انصر المظلوم، و امنع الظالم من ظلمه - الحكومة العادلة لا تظلم رعيتها - ما معنى الخطيئة ؟ معناها الذنب و الإثم - حب الدنيا رأس كل خطيئة - شمسي - قمري - هجرة - هجري - السنة الشمسية - السنة القمرية - السنة الهجرية سنة قمرية، و السنة الميلادية سنة شمسية ٠

(٥) يموت العلم بموت العالم - يصوم الرجل و لا تصوم نفسه، لأنه يمنع بطنه من الطعام و لا يمنع نفسه من الحرام - يصيد الشيطان ابن آدم بحيلته و يحفظه الله برحمته ٠

ব্যাখ্যা ঃ يصوم الرجل এখানে الرجل অর্থ লোকটি বা পুরুষটি নয়, বরং মানুষ। এখানে يمنع অর্থ বিরত রাখে।

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং তৃতীয় বাক্যটির তারকীব লেখো।

**(গ) ৩ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো–**

(১) জেলে কী দ্বারা মাছ ধরে? জাল দ্বারা ধরে। হে ফাতেমার নতুন সহপাঠিনী! তুমি তোমার আসন থেকে দাঁড়াও এবং তোমার শিক্ষিকাকে এই শব্দটির অর্থ সম্পর্কে জিজ্ঞাসা করো। আমি এই নতুন শব্দটির অর্থ জানি না, হে ফাতেমা, তুমি কি তার অর্থ জানো?

(২) এই নতুন দর্জী কাপড় সুন্দর সেলাই করে। হে ফাতেমার আম্মা, আপনি কি এই কথাটি কাউকে বলবেন? না বলবো না। হে আমেনা, তুমি মুখ ধুয়েছো, সুতরাং এই পরিষ্কার তোয়ালে দ্বারা মুখ মুছে ফেলো।

(৩) এই গ্রামের দরিদ্র জেলের একটি ছোট জাল আছে। সে তার ছোট জালটি দ্বারা একটি বড় মাছ ধরেছে। সে এখন গ্রামের বাজারে যাবে এবং মাছটি বিক্রি করবে। ছেলেটি ছুরি দ্বারা হাত কেটে ফেলেছে। হে আমার প্রিয় ভাই। আমি কি আমার কথা দ্বারা তোমার হৃদয়কে আহত করেছি?

(৪) এই লোকটি লজ্জা ত্যাগ করেছে, ফলে রোযার মাসে পানাহার করছে। হে নেক বান্দা, তুমি তোমার নবীর সুন্নাহর উপর আমল করো। এই পাখাটি ভালোভাবে কাজ করছে না। তুমি উত্তম লোক, কেননা তুমি জীবনে কখনো রাসূলের সুন্নত তরক করো নি। হে নেক বান্দা, তুমি এই বিরাট নেয়ামতের উপর তোমার রবের শোকর আদায় করো।

(৫) হে আল্লাহ, আমি তোমার কাছে তাওবা করছি, সুতরাং তুমি আমার গোনাহ মাফ করো। হে তাসলীমা, হে পাপিষ্ঠা লেখিকা, কেন তুমি তোমার কলম দ্বারা এই মুসলিম সমাজে ফাসাদ ছড়াচ্ছো? কেন তুমি তোমার রবের কাছে তাওবা করছো না।

ব্যাখ্যা ঃ 'মাছ ধরে' এর মতলব 'মাছ শিকার করে' সুতরাং আরবী তরজমা সেভাবেই হবে।

সুন্দর সেলাই করে, অর্থাৎ ভালোভাবে সেলাই করে। সুতরাং এখানে তরজমায় جميلا এর পরিবর্তে جيدا হবে।

জীবনে (অর্থাৎ তোমার জীবনে) রাসূলের – এখানে আরবী তরজমায় যামীর ব্যবহার করা উত্তম হবে।

**(ঙ) ১ ও ২ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) রোযা ও রামযান প্রসঙ্গে কিছু বাক্য রচনা করো। فطور (ইফতার)

(ছ) বানান দেখো ঃ ইতিহাস – অশ্রু – ব্যক্তি – ব্যক্তিত্ব – কৌশল – পরিষ্কার – পুরস্কার – পাপিষ্ঠ – শিকার (বন্দুক দ্বারা), স্বীকার (মুখে)।

## তামরীন – ২৪

(ক) বাংলায় বলো–

(١) أيها المجاهد العظيم ! اضرب بسيفك هذا عنق هذا المشرك – حفظت أختي كلام الله في سنة واحدة – ماذا تسألين الله أيتها المرأة المسلمة؟ أسأل الله الجنة – قام تلميذ الفصل التاسع و سأل معلم الفصل عن درس اليوم ·

(٢) اليوم يوم السبت و غدا يوم الأحد – يوم الجمعة يوم العطلة – يرجع أخونا من سفره يوم الخميس في السابعة مساء – مرض جد بشير في يوم الإثنين و مات في يوم الأربعاء · السبت – الأحد – الإثنين – الثلاثاء – الأربعاء – الخميس – الجمعة ·

(٣) ضرب هذا الرجل خادمه بسوط – فمنعته و قلت له : ما ضرب رسول الله صلى الله عليه وسلم قط أحدا – ضرب الصياد خيمته بجانب الغابة – اضرب عشرة في عشرة، هذه مسألة حسابية – أ تعرف هذه المسألة الحسابية ؟ نعم .. أعرفها ·

(٤) أرسل الله رسوله لهداية الناس – أخرجنا الله بالقرآن من ظلام الشرك إلى نور الإيمان – أيتها المرأة الصالحة ! أرسلي ولدك إلي مدرسة دينية – سأرسله إلى مدرسة المدينة – أيها التاجر الغني ! لم لا تنفق مالك في سبيل الله ؟

(٥) قال لي رجل فقير : يا عبد الله الصالح ! أنا جائع فأطعمني – فأجلسته بجانبي و أحضرت له طعاما قليلا – أكل الرجل الجائع ذلك الطعام القليل و شكرني كثيرا و قال : أطعمتني في الدنيا فأطعمك الله في الجنة ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং চতুর্থ বাক্যটির তারকীব লেখো

(গ) ৪ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) রান্নাঘরের পরিচারিকা রান্নাঘরের ফ্রিজ থেকে গোশত বের করলো এবং তা রান্না করলো। হে মাসঊদের দরিদ্র পিতা, তুমি তোমার অসুস্থ ছেলের জন্য অনেক অর্থ ব্যয় করেছো, আল্লাহ্ তোমাকে তোমার বিপদে সাহায্য করুন।

(২) হে কৃপণ নারী! কেন তুমি তোমার মাল আল্লাহর রাস্তায় খরচ করো না? কেন তুমি ক্ষুধার্তকে আহার দান করো না। হে ফাতেমা, তুমি তোমার ছোট ছেলেকে এই সুন্দর পোশাকটি পরাও। মা তার ছেলেকে বললেন, আজ রাতের খাবারের সময় আমি তোমাকে একটি মজাদার খাবার খাওয়াব।

(৩) এই ছেলেটি ইসলামের ইতিহাস সম্পর্কে কিছুই জানে না। কেননা সে একটি ধর্মহীন বিদ্যালয়ে অধ্যয়ন করে। আল্লাহ্ শয়তানকে জান্নাত থেকে বের করেছেন, কেননা সে আদমকে সিজদা করেনি।

(৪) হে খালেদ, তোমার আব্বা খুব দুর্বল, তুমি তাকে গাড়ী থেকে নামাও এবং তাকে তোমার সাথে তার কামরায় নিয়ে যাও। আমি আব্বার কাছে গ্রামের বাড়ীতে একটি চিঠি পাঠিয়েছি এবং তার কাছে কিছু টাকা চেয়েছি।

(৫) হে দ্বিতীয় বর্ষের নতুন ছাত্র, মাদরাসার পরিচালক তোমাকে তার দফতরে তলব করেছেন। এই সৎ লোকটি সোমবার এবং বৃহস্পতিবার রোযা রাখে। হে আল্লাহর বান্দা, তুমি ইলম তলব করো, মাল তলব করো না।

ব্যাখ্যা ঃ 'তুমি তোমার ছেলের জন্য খরচ করো' এ বাংলা বাক্যে 'জন্য' শব্দটি ব্যবহৃত হয়েছে, কিন্তু আরবী তরজমায় لِ হবে না, বরং على ব্যবহৃত হবে। যেমন أنفق على ولدك

'আল্লাহ্ তোমাকে সাহায্য করুন' – এটি দু'আবাক্য। আরবীতে দুআবাক্যে মাযীর ফেয়েল ব্যবহৃত হয়।

'তাকে তোমার সাথে তার কামরায় নিয়ে যাও' এখানে الأخذ মাছদারের ফেয়েল ব্যবহৃত হবে, আর إلى অব্যয়টি ব্যবহৃত হবে। إلى থেকেই যাওয়ার অর্থ বোঝা যাবে। যেমন أخذته إلى بيتي তাকে আমার বাড়ীতে নিয়ে গেলাম।

'কিছু টাকা চেয়েছি' এখানে 'টাকা' এর স্থানে مال ব্যবহৃত হবে, আর

'চেয়েছি' এর স্থানে سألت এর পরিবর্তে طلبت ব্যবহৃত হবে। আর 'কাছে'-এর স্থানে من অব্যয়টি ব্যবহৃত হবে।

(ঙ) ২ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) উপরের অনুকরণে দশটি আরবী বাক্য লেখো।

(ছ) বানান দেখো ঃ বৃহস্পতি – শনি – সোম – মঙ্গল – শুক্রবার (একসাথে) ক্ষুধার্ত – পিপাসার্ত – কৃতজ্ঞ (জ + ঞ) – ব্যয় করা – আয়-ব্যয়

## তামরীন – ২৫

(ক) বাংলায় বলো–

(١) أيها البخيل! لم لا تنفق مالك في سبيل الله ؟ هل تأخذ مالك معك إلى قبرك ؟ لا ينفعك مالك عند الموت، بل ينفعك عملك الصالح – هذه مشكلة صعبة، لا أعرف لها حلا – لكل مشكلة صعبة حل – حل هذه المشكلة بيد الله .

(٢) قال الضيف لصاحب البيت : أكرمتني فأكرمك الله – قلت لأمي المريضة : يا أمي العزيزة ! سأحضر لك دواء نافعا و فاكهة لذيذة – يدخل الله العبد الصالح الجنة و يدخل الرجل الفاجر النار .

(٣) يا محمود ! إلى من ترسل هذا الخطاب ؟ أرسله إلى صديقي القديم – لمن أحضرت يا فاطمة ! عصير العنب هذا ؟ أحضرته لك – اشرب هذا العصير اللذيذ – يا زينب ! أدخلي صديقتك الجديدة معك غرفتك – أيها العبد الصالح ! البستني هذا اللباس فالبسك الله لباس الجنة .

(٤) أكرم العالم لعلمه و لا تكرم الفاسق لماله – ذكر الله قصة موسى في القرآن – اذكر الله دائما و لا تترك ذكر الله لحظة – سيظهر الحق أمام الناس – أرسل الله في كل قوم رسولا – قال المظلوم في

دعائه : ربنا أخرجنا من هذه القرية الظالمة .

(٥) أفهم المعلم تلميذه مسألة حسابية صعبة، فهم التلميذ المسألة و شكر المعلم - لا يظلم المسلم أخاه المسلم - قال التلميذ الطيب : أطلب منك الدعاء يا معلمي الكريم ! مات اليوم أبو ماجد الطيب، سيدفنه الناس في مقبرة القرية .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং তৃতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ১ ও ৪ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) রান্নাঘরের সেবিকা ফলের ঝুড়ি থেকে একটি বড় তরমুজ বের করলো এবং রান্নাঘরের ছুরি দ্বার তা কাটলো। হে ফাতেমার আম্মা, আপনি আপনার এই মেয়েটিকে কী পরাবেন? আমি তাকে ঐ দামী জামাটি পরাবো।

(২) আল্লাহ্ আমাদেরকে জান্নাতে রেশমী পোশাক পরাবেন, তাই দুনিয়াতে তিনি আমাদেরকে রেশমী পোশাক থেকে নিষেধ করেছেন। হে মুসলিম, তুমি তোমার ঘরে কোন কুকুর ঢুকিও না। এই ঘরে কি কুকুর আছে, তাহলে এই ঘরে রহমতের ফিরেশতা দাখেল হবেন না।

(৩) এটি স্বাস্থ্যসম্মত খাবার, আর সেটি অস্বাস্থ্যকর খাবার। আমি তোমাকে অস্বাস্থ্যকর খাবার থেকে নিষেধ করছি। এটি শয়তানী কাজ। হে আল্লাহর বান্দা, কেন তুমি এই শয়তানী কাজ করছো। হে গৃহস্বামী, আপনি আপনার সম্মানিত মেহমানকে এই সুন্দর চেয়ারে বসান।

(৪) হে মাজেদের মেধাবী ভাই, তুমি এই প্রাচীন অভিধানটি খোলো এবং এই কঠিন শব্দটির অর্থ তালাশ করো। এটি সরকারী বিদ্যালয়, আর সেটি বেসরকারী বিদ্যালয়। সরকার আমাদের উপর জুলুম করছে। সুতরাং কে আমাদেরকে জুলুম থেকে রক্ষা করবে।

(৫) এই সমাজে সবল দুর্বলের উপর জুলুম করে, অথচ কেউ দুর্বলকে সাহায্য করে না। আমি এই বিষয়ে তোমাকে কিছুই জিজ্ঞাসা করবো না। নেককার স্ত্রী তার স্বামীকে বললো, আপনি আমাকে হারাম মাল থেকে খাওয়াবেন না।

ব্যাখ্যা ঃ গৃহস্বামী – এর অর্থ ঘরের মালিক।

তাকে যুলুম থেকে বাধা দাও – এর আরবী হলো امنعه من الظلم তাকে যালিমের যুলম থেকে রক্ষা করো-এর আরবী হলো امنعه من ظلم الظالم এখানে احفظه ব্যবহার করা ঠিক হবে না। من يمنعك منى এর অর্থ হলো, কে তোমাকে আমার হাত থেকে রক্ষা করবে।

(ঙ) ২ ও ৩ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) একটি ছেলে তার বন্ধুকে কিছু প্রশ্ন করেছে আর বন্ধুটি জবাব দিয়েছে, এ ধরনের একটি রচনা লেখো।

(ছ) বানান দেখো ঃ সমস্যা – সমাধান – গৃহস্বামী (একসাথে) – মুহূর্ত – নিষেধ – আদেশ-নিষেধ – নির্দেশ – স্বাস্থ্য – স্বাস্থ্যসম্মত – তালাশ – সম্মানিত – জিজ্ঞাসা

## তামরীন – ২৬

(ক) বাংলায় বলো–

(١) سأل جندي مشرك رجلا مسلما : أ لا تخافني، أ لا تخاف سلاحي ! أجاب المسلم : نعم .. لا أخافك، و لا أخاف سلاحك و كيف يخاف المؤمن الشجاع المشرك و سلاحه - مات الرجل الصالح في سبيل الله و طارت روحه إلى الجنة .

(٢) أيها الولد ! سألتني فأجبتك و سألتك فما أجبتنى - لم لا تجيب على سؤالي أيها الولد - أمريكا تبيع سلاحها لإسرائيل و لا تبيع لبلد مسلم - لأنها عدوة الإسلام - أيها الرجل كيف تبيع إيمانك بثمن قليل - بعني قلمك يا راشد - بعت داري هذه من رجل مسلم .

(٣) أيها العبد الصالح لا يقبل الله صلاة قلب غافل، فاحضر قلبك في صلاتك - و أخرج من قلبك غير الله - تطلع الشمس فترسل إلينا نورها .

(٤) يقول الله يوم القيامة : يا عبدي ! طلبت منك الطعام فما

أطعمتني - يا صاحب البيت الكريم ! هل تطعم فقيرا جائعا ؟
قد سقطت مدينة العدو هذه على يد مجاهد شجاع ·

(৫) لهذا الخياط الجديد آلة خياطة جديدة - هو يخيط الثوب بآلة الخياطة - هذه الآلة تعمل جيدا - أ بيدك خطت ثوبك يا بنت - الإنسان يتوب إلى ربه، و ربه يتوب عليه (يقبل توبته) - أيها الصياد الماهر ! ماذا صدت ببندقيتك هذه ؟ صدت بها نمرا ·

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো**

**(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো–**

(১) কে রাশেদের প্রশ্নের উত্তর দেবে? আমি তার প্রশ্নের উত্তর দেবো। হে লোক, তুমি আমার কাছে কী চাও? আমি তোমার কাছে একটি সামান্য খেদমত চাই। তুমি এই কাজে তোমার সময় নষ্ট করো না। হে গ্রামের মাদরাসার ছাত্র, তুমি তো ফারসীভাষার অধ্যয়নে তোমার মূল্যবান সময় নষ্ট করেছো।

(২) নেক ছেলে তার মা-বাবাকে ইকরাম করে এবং তাদের আনুগত্য করে। হে আমার খাদেম, কেন তুমি আমার আনুগত্য করো না, অথচ আমি তোমার (জন্য) কল্যাণ চাই। এই লোকটি তো আল্লাহর আযাবকে ভয় করে না, তাহলে কোন জিনিস তাকে জুলুম থেকে বাধা দেবে?

(৩) আমি আমার কামরা থেকে একটি কুকুরের ছবি বের করেছি। এই ছেলেটি অংকে দুর্বল, আর তুমি আরবীভাষায় দুর্বল। তুমি কি এই প্রাচীন ইসলামী শহরটির ইতিহাস জানো? এটা কি ইসলামী দেশ, না মুসলিম দেশ?

(৪) আমি এই দামী কাপড়টি তোমার কাছে এক দিরহামে বিক্রি করবো না। তুমি কি আমাকে এই সুস্বাদু খাবার খাওয়াবে না? অবশ্যই খাওয়াবো। এই খবর দিয়ে কে তোমাকে আমার কাছে পাঠিয়েছে। আরবীভাষা অধ্যয়নের জন্য আমি তোমাকে মাদরাসাতুল মাদীনায় পাঠাবো।

(৫) আল্লাহ কোন মুনাফিকের আমল কবুল করেন না। হে সৎ ছেলে, আমি তোমার বন্ধুত্ব গ্রহণ করলাম। কেননা তুমি আমাকে আমার এই বিপদে সাহায্য করেছো। হে মানুষ, তুমি কি তোমার প্রতিপালকের আনুগত্য করবে না?

(ঙ) ২ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তুমি তোমার এবং তোমার বন্ধুর লেখাপড়া সম্পর্কে কিছু লেখো।

(ছ) বানান দেখো– সেলাইমেশিন – নষ্ট – জিনিস – গ্রহণ – যোগ্য – গ্রহণযোগ্য – উপযুক্ত – সামান্য

## তামরীন – ২৭

(ক) বাংলায় বলো–

(١) خلق الله الإنسان و أكرمه بسجود الملك - ترك الإنسان عبادة الله و سجد لغير الله، فأهان نفسه - ربه يكرمه و هو يهين نفسه - قال خالد : أقمت في مكة سنة - سأقيم الصلاة في هذا المجتمع الفاسد - سقط ولد فاطمة الصغير على الأرض - فأخذته فاطمة و أقامته - قال العالم الصالح : أقيم في هذه القرية مدرسة دينية و أنشر منها نور العلم ·

(٢) ضرب المجاهد بسيفه على عنق العدو فأطار رأسه - هذا الولد يطير الطيارة الورقية بمهارة - انظر كيف تطير طيارته الورقية - هلك الشيطان و أهلك الإنسان - أطعت نفسك فأهلكتك - أيتها النفس الخبيثة ! لا تتركي طريق النور و لا تذهبي إلى طريق النار - لا تهلكي و لا تهلكيني ·

(٣) عاد المسافر إلى وطنه بعد سفر طويل - أخطأ هذا الرجل في صلاته و ترك سجدة، فأعاد صلاته - أيها الولد! أعد علي كلامك، لأني ما فهمت كلامك ·

(٤) يعود يوم العيد هذا بعد سنة، أعاده الله علينا بسروره و سعادته- أيتها الطالبة الذكية ! كيف أخطأت في هذه المسألة الحسابية ؟ أعيديها و لا تخطئي في هذه المرة - نصرك الله كما

نصرتني - بالحرص يصيد الشيطان ابن آدم ·

(٥) بالجهاد يعود إلى الأمة الإسلامية تاريخها الذهبي - بجهادنا سيعيد الله إلى الإسلام عزه - أخرج من قلبك الحرص أيها الإنسان! فبالحرص يهلكنا الشيطان ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) হে মানুষ, তুমি আল্লাহ ও তাঁর রাসূলের আনুগত্য করো, নফসের এবং শয়তানের আনুগত্য করো না। হে মুসলিম নারী, তুমি তোমার রাসূলের সুন্নাহর উপর আমল করো। আল্লাহ আদ ও ছামূদকে তাদের কুফুরির কারণে ধ্বংস করেছেন।

(২) হে ছোট ছাত্র, তুমি কোন শ্রেণীতে পড়ো এবং কী পড়ো? আমি তৃতীয় শ্রেণীতে পড়ি; আমি আরবী ভাষা ও ইসলামী ফিকাহ পড়ি। হে এই বাড়ীর মালিক, কীভাবে তুমি আমার সামনে আমার বন্ধু খালেদকে অপমান করছো।

(৩) ক্ষুধার্ত লোকটি গৃহস্বামীকে কৃতজ্ঞতা জানালো এবং বললো, আল্লাহ তোমাকে জান্নাতে আহার দান করুন, যেমন তুমি আমাকে আজ আহার দান করেছো। আমি (আমার) নামায পুনরায় পড়বো (দোহরাবো), কেননা আমি (আমার) নামাযে ভুল করেছি।

(৪) প্রত্যেক মানুষ ভুল করে। আমাদের আব্বা আদম জান্নাতে ভুল করেছেন। আল্লাহ রোযাদারকে সম্মান করবেন এবং তাকে 'বাবুর রাইয়ান' দিয়ে জান্নাতে দাখেল করাবেন। হে ফাসেক লেখক, আল্লাহ তোমাকে এবং তোমার কলমকে হকের পথে ফিরিয়ে আনুন।

(৫) আমি জানি না, কীভাবে আমি এই দূরবর্তী গ্রামে এক বছর অবস্থান করবো। এই বুড়ো লোকটির হাত ধরো এবং তাকে দাঁড় করাও। হে মহান আলিম, আপনি আমাদের এই ছোট গ্রামে একটি দ্বীনী মাদরাসা কায়েম করুন। মুমিন বান্দা সামান্য মূল্যের বিনিময়ে তার ঈমান বিক্রি করে না। আমি তোমার কাছে আমার এই নতুন কাপড়টি এক দিরহামে বিক্রি করেছি।

**ব্যাখ্যা ঃ** 'নামায পুনরায় পড়লো' – এর মতলব হলো, নামাযকে দোহরালো বা

ফেরালো, সুতরাং এর আরবী হবে أعاد الصلاة বা أعاد صلاته

'তার হাত ধরলো' এর আরবী হলো أخذ يده তবে এখানে مفعول এর শুরুতে ب যোগ করে أخذ بيده বলা যায়, তরজমা একই হবে, কারণ ب অব্যয়টি হচ্ছে অতিরিক্ত।

'তোমাকে এবং তোমার কলমকে' এখানে أعاد শব্দটিকে পুনরাবৃত্ত করলে বাক্যটি আরো সুন্দর হবে।

**(ঙ) ৩ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) العود ও الإعادة এ মাছদার দু'টির বিভিন্ন ফেয়েল ব্যবহার করে দশটি বাক্য তৈরী করো, সাথে অন্যান্য ফেয়েলও আসতে পারে। একটি বাক্যে كما এর ব্যবহার করো এবং একটি বাক্যে صديقنا مسعود এর অনুরূপ একটি তারকীব ব্যবহার করো।

(ছ) বানান দেখো ঃ অপদস্থ করা – উচ্চপদস্থ অফিসার – বিপদগ্রস্ত – অভ্যস্ত – প্রতিষ্ঠিত – প্রতিষ্ঠান – ঘুড়ি – ধ্বংস – ভুল ('ভূল' নয়, 'ভুল' লিখতে ভুল করো না) – সোনালী – পুনরাবৃত্তি করা।

## তামরীন – ২৮

(ক) বাংলায় বলো–

(١) يغفر الله كل ذنب و لن يغفر الشرك - اغفر لي يا ربي ! فلن أعود إلى هذا العمل أبدا - لن يطيع المسلم عدوه الشيطان - يا أخا خالد الذكي ! ألا تعرف حلا لهذه المشكلة الصعبة ؟ بلى .. أعرف لها حلا .

(٢) قد ظهر الفساد في كل مجتمع إسلامي - انظر كيف ظهرت الحقيقة أمام الناس - في هذا الزمان يطير الإنسان في السماء كما يطير الطير - أسألك يا ربي ! و لن أسأل غيرك - لن أترك في حياتي سنة حبيبي ( صلى الله عليه وسلم )

(٣) أيها الفاسق ! أ لن تتوب إلى الله ؟ أ لن ترجع إلى ربك - أ لن تترك هذا الفسق ؟ بلى سأتوب و أرجع، بل قد تركت الفسق و

تبت إلى الله – لا يضيع الرجل العاقل وقته الغالي في عمل غير نافع – يا صديقي العزيز ! لا أريد (لا أطلب) منك خدمة مالية، بل خدمة علمية ·

(٤) لن تمنع المرأة المسلمة ابنها و زوجها و أخاها من الجهاد في سبيل الله – أقام المعلم تلميذه و سأله عن درسه – طلبتك يا صديقي خالدا في كل مكان و أنت تلعب هنا في الملعب ·

(٥) أيها الرجل ! لن تفتح قلب أحد بقوتك، بل بمودتك – قبل أسبوع أرسلت إلى صديقي بشير رسالة – سأدخل من باب هذا المسجد المفتوح – عمنا مسعود إمام هذا المسجد الكبير – أيتها البنت الكسلانة ! أ لن تسمعي نصيحة معلمتك ؟ أ لن تتركي هذه العادة القبيحة ·

ব্যাখ্যা ঃ عاد إلى عمله এর একটি অর্থ হলো সে কাজে বা কর্মক্ষেত্রে ফিরে এলো। অন্য অর্থ হলো, কাজটি পুনরায় করলো।

لن تمنع من الجهاد এর অর্থ হবে, জিহাদে যেতে কিছুতেই বাধা দেবে না।

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো**

**(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো–**

(১) এই লোকটির কথা থেকে মালের প্রতি লোভ প্রকাশ পাচ্ছে। এই গ্রামের উত্তম লোকটি বললো, কিছুতেই আমি আমার পুত্র রহমাতুল্লাহকে ধর্মহীন মাদরাসায় পাঠাবো না। হে ধনী ব্যবসায়ী! তুমি তোমার মূল্যবান জীবন মালের তলবে বরবাদ করো না।

(২) হে জাহেল, তুমি কি তোমার নফসের আনুগত্য করছো, অথচ তোমার নফস তোমার জন্য জাহান্নামের দুয়ার খুলে দেয়। হে ফাতেমার আম্মা, আপনি কি আপনার ছেলেকে এই সুন্দর পোশাকটি কিছুতেই পরাবেন না। হে শ্রেণীকক্ষের ছাত্রী, তুমি কি কিছুতেই আমার প্রশ্নের উত্তর দেবে না।

(৩) এই প্রসিদ্ধ মাদরাসাটি কে প্রতিষ্ঠিত করেছেন। হে মাজেদ, তুমি আরবী ভাষা অধ্যয়ন করো যেমন তোমার বন্ধু বশির তা অধ্যয়ন করছে। হে ইনসান, তুমি কি তোমার প্রতিপালকের নেয়ামতের উপর কিছুতেই তার শোকর আদায় করবে না?

(৪) রাত দিন আল্লাহ্ তার বান্দার উপর আপন রহমত নাযিল করেন, অথচ সে আপন প্রতিপালকের শোকর আদায় করে না। হে আল্লাহ্, আপনি ইসলামী উম্মাহর দুশমনকে হালাক করুন।

(৫) হে এই ঘরের মালিকান! আপনি কি এই গরীব অনাহারী মানুষটিকে কিছুতেই আহার করাবেন না? তাহলে কীভাবে আপনি আল্লাহর কাছে জান্নাত প্রার্থনা করেন। জানি না, এই নির্বোধ লোকটিকে এই বিষয়টি কীভাবে বোঝাবো।

ব্যাখ্যা ঃ 'তুমি আরবী ভাষা অধ্যয়ন করো, যেমন তোমার বন্ধু তা অধ্যয়ন করছে' এ বাক্যটি এবং 'তুমি তোমার বন্ধুর মত আরবী ভাষা অধ্যয়ন করো' এ বাক্যটি উভয়ের উদ্দেশ্য এক, সুতরাং উভয়ের আরবী তরজমা অভিন্ন হতে পারে। 'কিছুতেই তার শোকর আদায় করবে না' এ অংশটি আরবীতে আগে আসবে এবং 'তোমার প্রতিপালকের নেয়ামতের উপর' এ অংশটি পরে আসবে। সে হিসাবে যামীর ও তার مرجع এর স্থান পরিবর্তন হবে।

(ঙ) ২ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) 'মনে করো তুমি একটি লোককে সাহায্য করেছো' এ বিষয়ের উপর একটি রচনা লেখো, (লোকটির অবস্থা, সাহায্য করার কারণ, লোকটির কৃতজ্ঞতা প্রকাশ, এবং তার জবাবে তোমার মন্তব্য, ইত্যাদি বিষয় আসতে পারে।)

(ছ) বানান দেখো ঃ অভ্যাস – বিশ্রী – প্রসিদ্ধ – অংশ – হিসাব

## তামরীন – ২৯

(ক) বাংলায় বলো–

(١) جلس راشد أمام الطاولة ليقرأ درس اليوم - يا صديقي ماجدا ! ادرس اللغة العربية لتفهم الكتاب و السنة - أخذت الكأس لأشرب عصير العنب اللذيذ - أيها العبد الصالح! اعبد ربك لتدخل الجنة ·

(٢) فتح رسول الله صلى الله عليه وسلم مكة في السنة العاشرة من الهجرة، فتحها بنصرة الله - يغضب الله على الظالم - فيا أيها الرجل! امنع أخاك الظالم من ظلمه - يزرع الفلاح اليوم ليحصد الزرع غداً - كيف لا يقطع البلد المسلم علاقتها مع الهند، و هي عدوة الإسلام و عدوة الأمة الإسلامية .

(٣) إنسان هذا الزمان يعرف قيمة المال و لا يعرف قيمة الوقت و قيمة الحياة - لن تقوم القيامة قبل ظهور الدجال - أيها الصياد الماهر اذهب إلى الغابة البعيدة لتصيد الأسد : يا خادمة المنزل ! ادخلي المطبخ لتطبخي لنا طعام الغداء . فسد مجتمعنا هذا لقلة الأمانة و كثرة الخيانة .

(٤) خرج النفاق من قلب هذا الرجل ببركة تلاوة القرآن خذ سيفك لتضرب به عنق عدو الله - أكرم الله هذه الأمة بالقرآن، و لكن تركت الأمة العمل بالقرآن - فظهر فيها الفساد و أخذتها الفتنة من كل جانب .

(٥) أيها الكاتب الشجاع خذ قلمك لتنشر به الخير و تمنع الشر، و لا تخف أحدا غير الله - لن يفتح الله باب الجنة للخائن - في مساء الخميس ركبت الطائرة لأطير إلى دمشق - أيها التاجر الصالح ! لا تفتح دكانك في يوم الجمعة .

ব্যাখ্যা ঃ لتنشر به এখানে বাংলা তরজমায় به অংশটি বাদ দেয়াই উত্তম হবে।

সে দিল্লী গিয়েছে– যাওয়া যদি বিমানে করে হয় তাহলে ذهب إلى دلهي بالطائرة এর পরিবর্তে طار إلى دلهي বলা উত্তম।

أخذ অর্থ নিয়েছে বা ধরেছে, কিন্তু এখানে বাক্যের পরিবেশের দিকে লক্ষ্য রেখে তরজমা করা হবে, 'ঘিরে ধরেছে', তরজমা করার সময় এসব দিক বিবেচনা করতে হয়।

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং তৃতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) এক ডাকাত একটি ছোট কাফেলায় ডাকাতি করেছে, একজন লোককে হত্যা করেছে এবং একটি শিশুকে জখম করেছে। আমি অবশ্যই তোমার সঙ্গে সম্পর্ক ছিন্ন করবো। রান্নাঘরের সেবিকা রান্নাঘরের ছুরি দ্বারা তার হাত কেটে ফেলেছে।

(২) হে ক্লাসের মেধাবী ছাত্র, তোমার এই কথা ঐ মেধাহীন ছাত্রের হৃদয়কে অবশ্যই আহত করবে। বিকাল পাঁচটার আগে বাড়ীতে ফেরার জন্য আমি এখন এই রেলগাড়ীতে আরোহণ করবো।

(৩) আমি এই চিঠিটি আমার বন্ধুর ঠিকানায় পাঠানোর জন্য লিখেছি। হে উত্তম ফাতেমার ছেলে, তোমার আম্মা অসুস্থ হয়ে পড়েছেন, সুতরাং তুমি তার জন্য ঔষধ আনতে ডাক্তারের কাছে যাও।

(৪) ফাতেমা আগামীকাল রোযা রাখার জন্য এখন সেহরী খাবে। হে যায়নাবের আম্মা, আপনি কি যায়নাবের জন্য একটি নতুন জামা সেলাই করতে সেলাইমেশিনের সামনে বসেছেন? তৃতীয় শ্রেণীর ছাত্রীটি শিক্ষিকার প্রশ্নের উত্তর দেয়ার জন্য দাঁড়িয়েছে।

(৫) আমি তোমাদের খালেদকে তার অবস্থা সম্পর্কে জিজ্ঞাসা করার জন্য তালাশ করেছি। হে মদিনা মুনাওয়ারার আলিম, কেন আপনি একবছর যাবৎ এই গ্রামে অবস্থান করছেন? আমি এখানে একটি দ্বীনী মাদরাসা প্রতিষ্ঠা করার জন্য অবস্থান করছি।

ব্যাখ্যা ঃ [ক] قطع الطريق এর শাব্দিক অর্থ, রাস্তা কেটেছে, মতলব, ডাকাতি করেছে, এটি على অব্যয়যোগে ব্যবহৃত হয়।

[খ] তৃতীয় ভাগের প্রথম বাক্যটি দেখো, বাংলায় যে, তারতীব আছে সে অনুসারে আরবী বাক্যটি হবে এই–

لأرسل هذه الرسالة إلى عنوان صديقي كتبت

কিন্তু আরবী বাক্যের তারতীব অনুযায়ী كتبت ফে'লটি আগে আসবে, তাই هذه الرسالة এই অংশকেও আগে এনে كتبت এর مفعول به বানাতে হবে, অর্থাৎ–

كتبت هذه الرسالة لأرسل إلى عنوان صديقي

এখন لأرسل এর مفعول به রূপে যামীর ব্যবহার করা উত্তম হবে, যা هذه

الرسالة এর দিকে ফিরবে। বাংলায় অবশ্য এই যামীরের প্রয়োজন নেই।
[গ] ঔষধ আনতে– এর অর্থ ঔষধ আনার জন্য, যেহেতু 'জন্য' শব্দটি আগে একবার এসেছে সেহেতু শ্রুতিকটুতা পরিহার করার জন্য দ্বিতীয়বার 'আনার জন্য' এর পরিবর্তে 'আনতে' ব্যবহার করা হয়েছে।
আরেকটি কথা– ঔষধ আনতে অর্থ– 'ঔষধ আনার জন্য' এর মূল অর্থ ঔষধ উপস্থিত করার জন্য। সুতরাং الإحضار মাছদার থেকে ফেয়েল ব্যবহার করতে পারো। 'আনা'-এর আলাদা মাছদার অবশ্য আছে। কিন্তু তা এখনো তোমার পড়া হয়নি।
[ঘ] পঞ্চম ভাগের প্রথম বাক্যটিকে তৃতীয় ভাগের প্রথম বাক্যটির আলোকে চিন্তা করতে হবে।

**(ঙ) ১ ও ২ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) তুমি কোন্ মাদরাসায় কী উদ্দেশ্যে কী অধ্যয়ন করছো, এ সম্পর্কে অন্তত দশটি বাক্যের একটি রচনা লেখো (সাথে প্রাসঙ্গিক বিষয়ও থাকতে পারে, যেমন তোমার পরিচয়, তোমার মাদরসার পরিচয়, পঠিত বইয়ের পরিচয়, ইত্যাদি)।

(ছ) বানান দেখো ঃ সম্পর্ক ছিন্ন করা – আরোহণ – জিজ্ঞাসা – তালাশ – অনুসারে – অনুসরণ – অনুকরণ – রেলযোগে – যোগ – যুগ – যুক্তি – যুক্ত – যোগাযোগ – শ্রুতিকটু – প্রসঙ্গ – প্রাসঙ্গিক।

## তামরীন – ৩০

(ক) বাংলায় বলো–

(١) أيها الرجل! اطلب غني النفس قبل غنى المال – لولد التاجر الغني/ لولد تاجر غني ساعة يدوية – خلعت أخت بلال لباسها المنزلي لتلبس اللباس المدرسي – أخذ المشرك بيده السيف و سأل رسول الله صلى الله عليه وسلم : من يمنعك مني يا محمد ؟ قال : الله .

(٢) لا تنظر إلى عيب الإنسان – الرجل العاقل لا ينظر الى جمال الوجه و إلى جمال اللباس بل ينظر إلى جمال العلم و العمل أيها الإنسان ! قد خلقك الله لتعبده و تسجد له، لا لتعبد

غير الله و تسجد لغير الله ·

(٣) قالت الأم لبنتها : اجلسي على آلة الخياطة لتخيطي لك قميصا - أصوم اليوم في الدنيا لأفرح غدا في الاخرة - أيها المجاهد ! خذ سيفك لتضرب به عنق عدو الله هذا - خاطت أم ماجد هذا اللباس بيدها ليلبسه ولدها/ لتلبسه ولدها ·

(٤) أطعم الفقير الجائع كما أطعمك الله - أيها الولد الطيب ! أكرم أخاك سعيدا كما يكرمك - أنزل الله من السماء ماء ليخرج لنا رزقنا من الأرض - يا أمة الله الصالحة : اعبدي ربك لتدخلي جنته ·

(٥) ما خلقنا الله ليهلكنا بالعذاب، بل ليكرمنا بالجنة - يدخل الشيطان قلب الإنسان من باب الحسد و يخرج من باب العداوة - أيتها الكاتبة المسلمة : خذي القلم لتنشرى به الخير في مجتمع الناس - رزقك الله هذا العلم النبوي لتنفع به الناس، لا لتنشر الفساد - ما كذبتكم بل صدقتكم و أنا أصدقكم دائما و لا أكذبكم أبدا ·

ব্যাখ্যা ঃ বাঙ্গালীরা মানুষের সাথে সত্য বা মিথ্যা বলে, আর আরবরা মানুষকে বলে, তরজমা করার সময় এ কথাটা মনে রাখতে হবে।

(খ) **রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো**

(গ) ২ ও ৫ এর **বাক্যগুলোর তরজমা লেখো।**

(ঘ) আরবীতে বলো–

(১) হে ধনী ব্যবসায়ী, আল্লাহ তোমাকে প্রচুর মাল দান করেছেন, সুতরাং তুমি কি মানুষের উপকার করার জন্য আল্লাহর রাস্তায় তোমার মাল খরচ করবে না? হে মানুষ, তোমার মাল আল্লাহর রাস্তায় খরচ করার জন্য, শয়তানের রাস্তায় খরচ করার জন্য নয়।

(২) হে মহান আলিম, আমি আপনার মজলিসে উপস্থিত হয়েছি আপনার যবান থেকে ইলমের 'লফয' এবং আপনার কলব থেকে ইলমের নূর নেয়ার (গ্রহণ করার) জন্য। এই ধনী ব্যবসায়ীর ছেলে কি সরকারী বিদ্যালয়ে পড়ে?

(৩) হে বাড়ীর পরিচারিকা, আপনি আমাদের জন্য রাতের খাবার রান্না করতে কখন রান্না ঘরে যাবেন (প্রবেশ করবেন)। কৃপণ তার মাল আল্লাহর রাস্তায় কিছুতেই খরচ করবে না।

(৪) আল্লাহ তাঁর রাসূল মুহাম্মদ (ছাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম)কে তাঁর কাওমের বিরুদ্ধে সাহায্য করেছেন। হে আল্লাহর নেক বান্দী, তুমি আগামীকাল আখিরাতে আনন্দ লাভ করার জন্য আজ দুনিয়াতে রোজা রাখো।

(৫) কী জন্য তুমি তোমার কামরা থেকে বের হয়েছো? তুমি কি মাদরাসায় যাওয়ার জন্য বের হয়েছো? হাঁ, .....। তুমি বের হয়েছো কি মাদরাসায় যাওয়ার জন্য, না বাজারে যাওয়ার জন্য। মানুষের সাথে সর্বদা সত্য বলো, কখনো মিথ্যা বলো না।

**ব্যাখ্যা ঃ** (ক) 'দান করেছেন' এর আরবী তরজমায় رزق ব্যবহার করতে পারো।

মানুষের উপকার কী দ্বারা করা হবে? মাল দ্বারা– সুতরাং সেটা প্রকাশ করার জন্য এখানে به এই অংশটি যোগ করলে ভালো হবে, যদিও বাংলায় 'তা দ্বারা' কথাটি নেই এবং বাংলায় তা না থাকাই উত্তম।

(খ) তার কাওমের বিরুদ্ধে – এখানে على অব্যয় ব্যবহৃত হবে।

**(ঙ) ২ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

**(চ)** তুমি তোমার বন্ধুকে বিভিন্ন উপদেশ দিয়ে অন্তত দশটি বাক্যের একটি চিঠি লেখো। (তাতে তিন চারটি ل যুক্ত ফেয়েল যেন ব্যবহৃত হয়।)

**(ছ)** বানান দেখো ঃ আত্মা – আত্মরক্ষা – আত্মসংশোধন – আত্মীয় – দোষ – দোষণীয় – খুশি – খুশী – বিরুদ্ধে – বিরোধী – বিরোধিতা – ব্যবসা – ব্যবসায়ী – অংশ – প্রবেশ।

## তামরীন – ৩১

**(ক) বাংলায় বলো–**

(١) يا فاطمة ! ألن تلبسي هذا العقد الذهبي ؟ نعم .. لن ألبسه

لأنه غير جميل - قلت لسعيد التاجر : اركب السيارة لتذهب إلى سوق العاصمة - خرج أخونا سعيد من القرية و ذهب إلي مدرسة المدينة ليطلب العلم ·

(٢) ادخلي يا فاطمة الحمام لتغسلي وجهك، ثم خذي منشفة نظيفة لتمسحي بها وجهك - لا تنام أختنا زينب قبل العاشرة ليلا - أنا أنام بعد العشاء لأقوم من النوم قبل الفجر - أيها الرجل ! أخرج من قلبك الحسد و انظر إلى إخيك بعين المحبة ·

(٣) هل لأخيكم سعيد قاموس جديد ؟ أيها المجاهد ! كيف تفتح باب القلعة الحديدي لتدخل القلعة و كيف تنزل من رأس القلعة علم العدو ؟ في يوم الإثنين خرج عمنا التاجر إلى سفر بعيد و يعود في يوم السبت القادم ·

(٤) أريد أن أطلب العلم لوجه الله - أرادت فاطمة أن تغسل وجهها فدخلت الحمام - لا يريد البخيل أن ينفق ماله في سبيل الله - يا عائشة ! متى تريدين أن تنامي ؟ أريد أن أنام بعد صلاة العشاء - أدرس اللغة العربية لأني أريد أن أفهم القرآن و السنة ·

(٥) أردت أن أصوم غدا فأكلت السحور، و في السحور نور و بركة - يريد الشيطان أن يفتح لنا بابا جديدا من الشر و الفساد فدخل بيت المسلم من باب الحاسوب - أيها الشيطان الرجيم ! أنت تريد أن تخرجنا من نور الإيمان إلى ظلام الشرك و تريد أن تهلكنا بحيلتك الخبيثة، فلن أطيعك في أمرك ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(খ) আরবীতে বলো–

(১) হে শ্রেণীকক্ষের নতুন ছাত্র! তুমি শ্রেণীকক্ষের ব্ল্যাকবোর্ডে এই কঠিন শব্দটির অর্থ লেখার জন্য কলমটি নাও। হে খালেদের উত্তম বোন, তুমি নিজ হাতে তোমার কাপড় সেলাই করার জন্য সুঁই-সুতা নাও। আমি আল্লাহর ওয়াস্তে তোমাদেরকে আহার করাতে চাই।

(২) এই গ্রামের কর্মঠ কৃষক চাষ করার জন্য তার লাঙ্গল নিয়ে তার জমির উদ্দেশ্যে বের হয়েছে। হে আল্লাহর বান্দী, তুমি কি তোমার রাসূলের সুন্নাহর উপর আমল করতে চাও না? তাহলে কেন তুমি ডান হাতে পানাহার করো না?

(৩) আমি রহমানের আনুগত্য করতে চাই, শয়তানের আনুগত্য করতে চাই না। ছালাত হলো দৈনিক ইবাদত, আর সিয়াম হলো বাৎসরিক ইবাদত। এই সান্ধ্যপত্রিকা আজকের সংখ্যায় আফগানিস্তানের জিহাদ সম্পর্কে একটি নতুন খবর প্রকাশ করেছে।

(৪) আদ ও ছামূদ তাদের কুফুরির কারণে ধ্বংস হয়েছে। আল্লাহ তাদেরকে ভীষণ আযাব দ্বারা ধ্বংস করেছেন। আল্লাহ আদ ও ছামূদকে ধ্বংস করার ইচ্ছা করলেন, তাই তাদের উপর ভীষণ আযাব নাযিল করলেন।

(৫) মেধাবী ছাত্রীটি শ্রেণীকক্ষের শিক্ষিকার প্রশ্নের উত্তর দিতে চাইল, তাই সে নিজের আসন থেকে ওঠে দাঁড়ালো। হে ঘরের মালিকান, আপনি কি এই দরিদ্র ক্ষুধার্ত মহিলাকে আল্লাহর ওয়াস্তে আহার করাতে চান না? অবশ্যই চাই।

(ঙ) **১ ও ২ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) তুমি তোমার এবং তোমার বোন সম্পর্কে কিছু লেখো (তাতে لِ যুক্ত ও أنْ যুক্ত তিন চারটি ফে'য়েল যেন থাকে।)

(ছ) বানান দেখো :: আমি তোমার ভালোবাসা চাই – আমি একটি ভালো বাসায় থাকি – দৃষ্টি – স্বর্ণ – অভিধান – সন্তুষ্টি – বিতাড়িত – কৌশল – ঘৃণা – সংখ্যা – ভাষণ – টেলিভিশন – ধ্বংস – সন্ধ্যা – সান্ধ্য।

## তামরীন – ৩২

(ক) বাংলায় বলো–

(١) يا زينب ! قد أخطأت في صلاتك و تركت ركعة، فأعيدي صلاتك - يا صديقي خالدا ! ما فهمت كلامك، فأعد علي كلامك لأفهمه - أريد أن تعيد علي كلامك فأفهمه - أنت

تخطئ دائما في هذا الأمر - لا تخطئ في المرة القادمة ·

(٢) أيها المريض ! هذا الدواء ينفعك - اشربه في السادسة صباحا و في الثامنة ليلا - قال المعلم لتلميذه : أيها الولد العزيز ! أريد أن أنفعك بعلمي فخذ من لساني ظاهر العلم و خذ من قلبي باطن العلم - أنقذت الحكومة الشعب من لعنة الفقر - اللهم أنقذني من هذه المصيبة ·

(٣) قال العالم : أقمت هذه المدرسة الدينية لأنقذ الناس من ظلام الجهل - أريد أن أنشر العلم بين الناس و أنقذهم من ظلام الجهل - هذا العالم الصالح ينفع الناس بعلمه كما ينفعهم بعمله ·

(٤) لن تخرج فاطمة اليوم من غرفتها - لا تريد فاطمة أن تخرج اليوم من غرفتها - يا فاطمة ! افتحي باب الغرفة لتخرجي من الغرفة و لتخرجي سرير الغرفة - أيها الولد ! هل تريد أن تسبح اليوم في حوض الحمام في مائه الساخن ؟ أيتها المرأة الغنية : أ تريدين أن تسرفي المال و تنفقيه في معصية الله لتهلكي نفسك ·

(٥) اعرف نفسك أيها الإنسان لتعرف ربك - أريد أن أنظر إلى جمال الخلق لأعرف جمال الخالق - سعادة المرأ في علمه و عمله لا في ديناره و درهمه - أمريكا تريد أن تمنع العالم الإسلامي من العودة إلى دينه و شريعته، و فلاح العالم الإسلامي في ذلك ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ৩ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) এই ছেলেটির বিষয় আশ্চর্যজনক। কীভাবে সে তার আশ্চর্য মেধা সত্ত্বেও পরীক্ষায় অকৃতকার্য হলো। মানুষের মেধা তার উপকার করে না, বরং

আল্লাহর মদদ তার উপকার করে। হে পাপাচারী লোক, তুমি তোমার পাপাচারের কারণে আমার দৃষ্টি থেকে পড়ে গেছো। দুর্গের কামান একটি জঙ্গীবিমানকে ভূপাতিত করেছে। জঙ্গীবিমানটি ভূপাতিত হয়েছে।

(২) সাহসী সৈনিকটি দুর্গের কামানের পিছনে দাঁড়ালো এবং বললো, আমি আমাদের এই ছোট কামানটি দ্বারা ঐ দ্রুতগামী বিমানটি ভূপাতিত করতে চাই। হে আমার ভাই, আমি তোমাকে অপদস্থ করার জন্য এ কথা বলিনি, বরং তোমার সামনে সত্য প্রকাশ করার জন্য বলেছি।

(৩) অলসতার সাথে কোন ছাত্রের মেধা তার উপকার করে না। ইসলাম নারীকে সমাজের জুলুম থেকে উদ্ধার করতে চায়। হে মযলূম নারী, তুমি কি সমাজের জুলুম থেকে বের হতে চাও না? তাহলে ইসলামের আনুগত্য করো, যেমন তোমার প্রতিপালক তোমার থেকে চান।

(৪) আমি আমার ছোট বন্দুকটি দ্বারা একটি পাখী শিকার করেছি এবং সেটিকে মাটিতে ফেলেছি। আমি পাখীটিকে জখম করেছি, এখন সেটিকে জবেহ করতে চাই।

(৫) হে রান্নাঘরের পরিচারিকা, তুমি কী দ্বারা এই বড় মুরগীটি জবেহ করতে চাও? আমি তা রান্নাঘরের ছুরি দ্বারা জবেহ করতে চাই। ইবরাহীম তার পুত্র ইসমাঈলকে যবেহ করার ইরাদা করলেন।

**(ঙ) ১ ও ৩ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) তালিবুল ইলম সম্পর্কে তোমার ও তোমার বন্ধুর মাঝে কিছু প্রশ্নোত্তর লেখো।

(ছ) বানান দেখো ঃ ভূ – ভূমি – ভূমিকা – ভূগোল – ভূপাতিত – জনগণ – গণনা – গণক – গণিতশাস্ত্র – অভিশাপ – উদ্ধার (উদ্‌ধার) – মূর্খ – মূর্খতা – সত্ত্বেও – অকৃতকার্য।

ব্যাখ্যা ঃ তার মেধা সত্ত্বেও – এর তরজমায় مع শব্দটি ব্যবহৃত হবে।

'তার উপকার করে না' আরবী তরজমায় এ অংশটি আগে আসবে। সুতরাং যামীরের পরিবর্তে মূল শব্দটি এখানে আসবে।

দ্বিতীয় ভাগের শেষ বাক্যে তোমার সামনে– এর তরজমায় أمامك বলতে পারো, তবে لك বলা বেশী উত্তম হবে।

## তামরীন – ৩৩

(ক) বাংলায় বলো–

(١) إن الله خالقنا – إنه خلقنا بقدرته – قال أبو بكر رضي الله عنه :

ألا إن محمدا قد مات و إن رب محمد لا يموت - إن صديقنا مسعودا لا يعود قبل الثلاثاء - إن هذا الولد الكسلان لا ينجح في حياته - لن ينجح هذا ...

(٢) أ لن تلعب مع صديقك يا خالد ؟ نعم .. لن ألعب معه - لأنه دائما يجرح قلبي بلسانه - لعل هذا التاجر لا يريد أن ينفق ماله في سبيل الله، لعله بخيل جدا - يا أم عمران، أ تريدين أن ترسلي ولدك إلى مدرسة لادينية لتهلكيه .

(٣) إن باب مسجدنا مفتوح دائما ليلا و نهارا - لعل العالم الإسلامي يريد أن يعيد ماضيه - إنك يا رجل لا تعرف معنى الحياة - هل الحياة طعام و منام ؟

(٤) أيها الناس، إننا مع الحق و أنتم مع الباطل، فينصرنا الله و لن ينصركم - لعل عند ماجد قاموسا عربيا - إن في هذه القرية الصغيرة مسجدا صغيرا - يخاف هذا التلميذ الغبي أن لا ينجح في الامتحان السنوي القادم .

(٥) إن اللغة العربية لغة كريمة، لا تفتح بابها لكل كلمة أجنبية - يا رجل ! هل أردت أن تفتح باب هذا الشر لتهلك و يهلك الناس معك (لتهلك و تهلك الناس) - يا أخانا الكريم ! إن صديقك صديقنا و إن عدوك عدونا - إن القبر سيفتح لك بابه و أنت أيها الإنسان ستدخله، و لا يترك الموت أحدا .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং তৃতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) নিঃসন্দেহে আমাদের বার্ষিক পরীক্ষা অতি নিকটবর্তী। হে আমার ভাই, তুমি আমাকে সম্মান করতে চাওনি, বরং অপমান করতে চেয়েছো। তাই আমার জন্য তোমার বাড়ীর দরজা খুলোনি, তবে আমার দরজা তোমার জন্য সবসময় খোলা।

(২) এই গ্রামের একজন সৎ লোক অসুস্থ হলেন, তখন তার স্ত্রী চিকিৎসককে ডাকার ইচ্ছা করলো, তখন তিনি বললেন, মনে হয় মৃত্যু আমার খুব নিকটবর্তী, সুতরাং আমি কোন চিকিৎসক এবং কোন অষুধ চাই না।

(৩) আল্লাহ তা'আলা আমাদের জন্য কল্যাণের ও বরকতের দরজা খোলার ইচ্ছা করেছেন, তাই আমাদের জন্য রমযান মাস ফিরিয়ে এনেছেন, সুতরাং তুমি কি তোমার প্রতিপালকের শোকর আদায় করবে না এবং এই মোবারক মাসে রোযা রাখবে না?

(৪) তুমি এই কাজটি করো না, আমি তোমাকে এই কাজ থেকে বাধা দিচ্ছি, কারণ তা শয়তানী কাজ। নিশ্চয় আযান হচ্ছে রহমানের দাওয়াত, আর গান হচ্ছে শয়তানের দাওয়াত, সুতরাং তুমি সাড়া দেবে কি রাহমানের দাওয়াতে, না শয়তানের দাওয়াতে।

(৫) লোভ মানুষকে ধ্বংস করে যেমন সাপের বিষ তাকে হত্যা করে। নিশ্চয় মুনাফিকের মুখে রয়েছে মধুর মিষ্টতা, আর তার অন্তরে রয়েছে বিষের তিক্ততা। সে তোমার জন্য মধু প্রকাশ করে, বিষ প্রকাশ করে না।

ব্যাখ্যা ঃ প্রথম ভাগে 'তবে' শব্দটির তরজমায় و দিতে পারো আবার لكن ব্যবহার করতে পারো, এ শব্দটি إن ও لعل এর অনুরূপ।

দ্বিতীয় ভাগে, 'কোন চিকিৎসক এবং কোন অষুধ চাই না' এখানে لا أريد طبيبا و دواء বলতে পারো, তবে دواء এর পূর্বে একটি لا ব্যবহার করা উত্তম।

আমাদের জন্য ফিরিয়ে এনেছেন– এখানে أعاد لنا এর পরিবর্তে أعاد علينا হবে।

يصوم في رمضان এর চেয়ে يصوم رمضان অধিক উত্তম।

পঞ্চমভাগের শেষ বাক্যে দেখো, 'সে তোমার জন্য' এখানে শুরুতে একটি و দিতে হবে, এবং 'কিন্তু' এর বিপরীতেও একটি و হবে।

এখানে বাক্যটি সুন্দর হতো এমন হলে, 'সে তোমার জন্য মধু প্রকাশ করে কিন্তু বিষ গোপন করে। এটা সুন্দর হতো, কিন্তু তোমার যেহেতু 'গোপন করা'-এর আরবী জানা নেই সেহেতু বাক্যটি ঐভাবে লেখা হয়েছে।

**(৬) ৪ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) তোমার নিজের এবং আম্মা-আব্বার সম্পর্কে কিছু কথা লেখো।

(ছ) বানান দেখো ঃ দেশী – বিদেশী – সাপ – সর্প – সর্পিল – সরীসৃপ – বিষ – দশ ও বিশ।

## তামরীন – ৩৪

(ক) বাংলায় বলো–

(١) مات قلب هذا الرجل بغفلته عن ذكر الله – يا راشد ! إن أخاك بشيرا في مشكلة مالية – فأعن أخاك و أخرجه من مشكلته المالية – تريد حكومة البلد الظالمة أن تخرج هذا العالم الصالح من بلده، لأنه يمنع الحكومة من ظلمها ·

(٢) دعاء المظلوم ينزل على الظالم غضب الله – دعاء هذا العبد الصالح أنزل علينا رحمة الله – لعل عند معلم هذه المدرسة خارطة جديدة – قد نفعني معلمي الكريم بعلمه و عمله، و أنا أريد أن أنفع أهل قريتي بعلمي و عملي ·

(٣) انظر إلى العراق، انظر إلى عاصمتها بغداد – إنها الآن مدينة الموت و مدينة النار – ينزل الليل و ينزل الظلام فينزل الموت على أهل العراق، و لكن سيذهب هذا الليل المظلم و يطلع الفجر الجديد – و بنصر الله سيعود العراق إلى الأمة الإسلامية ·

(٤) تريد أمريكا أن تسرق ثروتنا في العراق – دخلت أمريكا العراق بقوة السلاح لتسرق ثروة العراق، و لكن اسمعي يا أمريكا، لك الموت في أرض العراق و لن تخرجي منها مع الحياة ·

(٥) إنك أيها الحريص تطلب السعادة في كثرة المال و هي في القناعة – القانع سعيد و الحريص شقي، و شقاؤه في حرصه - بدم صدرك أيها المجاهد سيكتب الله الفتح للأمة الإسلامية ·

**ব্যাখ্যা ঃ** عن ذكر الله এটি غفلة এর সাথে متعلق হয়েছে, এ বিষয়ে বিস্তারিত পরে জানা যাবে ইনশাআল্লাহ।

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ১ ও ৩ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) মনে হয় এ সমাজ অনৈসলামী সমাজ। নিঃসন্দেহে এই সমাজে শর ও ফাসাদ রয়েছে। অবশ্যই আমি একটি সৎ সমাজের উদ্দেশ্যে এই নষ্ট সমাজ থেকে বের হয়ে যাবো।

(২) অবশ্যই ইরাকের মাটিতে আমেরিকার মৃত্যু হবে, ইরাকের মাটি থেকে আমেরিকা জীবন নিয়ে কিছুতেই বের হতে পারবে না। অবশ্যই মুসলিম মুজাহিদের উপর আল্লাহর সাহায্য অবতীর্ণ হবে।

(৩) হে লোক, তুমি দেয়ালের আয়নার দিকে তাকাও, তোমার চেহারার সৌন্দর্য জানার জন্য, আর তোমার হৃদয়ের আয়নার দিকে তাকাও, তোমার প্রতিপালকের সৌন্দর্য জানার জন্য। হে ধনী মহিলা, আপনি কি এই মিসকীন মহিলাকে সহায়তা করতে চান, তাহলে তাকে একটি সেলাইমেশিন দ্বারা সহায়তা করুন। নিঃসন্দেহে এর দ্বারা আপনি তাকে দারিদ্র্যের অভিশাপ থেকে উদ্ধার করবেন।

(৪) অবশ্যই আল্লাহ আমেরিকার উপর মৃত্যু ও ধ্বংস নাযিল করবেন। হে যালেম, আমি মৃত্যুবরণ করবো, কিন্তু তোমার কাছে আমার ঈমান বিক্রি করবো না। হে গ্রামের গরীব কৃষক! তুমি কি তোমার এই জমিটি আমার কাছে বিক্রি করবে?

(৫) হে জালিম, তুমি তো এতিমের মাল আত্মসাৎ করছো না, বরং তুমি তোমার উদরে আগুণ খাচ্ছো। তোমার এই যুলুম তোমাকে জান্নাতের দরজা থেকে বাধা দিয়ে রাখবে এবং জাহান্নামের দরজার দিকে নিয়ে যাবে।

**ব্যাখ্যা ঃ** পঞ্চমভাগের প্রথম বাক্যের 'আত্মসাৎ করা' – এর তরজমায় الأكل মাছদার আসতে পারে। 'নিশ্চয়' বা 'নিঃসন্দেহে' ইত্যাদি শব্দ যেমন তাকীদ বোঝায়, তেমনি 'তো' শব্দটিও তাকীদ বোঝায়, এ কথাটি চিন্তায় রেখে তুমি আলোচ্য বাক্যটিতে 'তো'-এর তরজমা করো।

(ঙ) ৩ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) কাশ্মীর ও কাশ্মীরের মুজাহিদ সম্পর্কে একটি রচনা লেখো। (আল্লাহ যে

জিহাদ ফরয করেছেন, জিহাদ তরক করার কারণেই যে উম্মতের দুর্দশা এ প্রসঙ্গও লিখতে পারো)

(ছ) বানান দেখো ঃ উদাসীন – সমস্যা – সংকট – সুখ – সুখী – আত্মসাৎ – অভিশাপ – নিঃসন্দেহে – (নিঃ– এটি বাংলাভাষার একটি উপসর্গ, যা শব্দের শুরুতে যুক্ত হয় এবং কোন কিছুর অভাব এবং না থাকা বোঝায়। যেমন, নিঃশব্দ – শব্দহীন, নিঃশর্ত – শর্তহীন।
এই বিসর্গটি কখনো রেফ বা 'র'-এ পরিবর্তিত হয়। যেমন, নিরপরাধ – নিরাপদ এবং নির্জন – নির্দয় – নির্দোষ ইত্যাদি)

## তামরীন – ৩৫

(ক) বাংলায় বলো–

(١) إن العلم طريق السعادة – لعل أمام هذا الولد الصالح مستقبلا جميلا – كان اليوم باردا جدا، فما خرجت من البيت و ما ذهبت إلى العمل، بل كنت في البيت في غرفة مغلقة ·

(٢) كان هذا الولد يتيما – كان في فقر شديد، فأعانه تاجر صالح بالمال، فدخل المدرسة و درس العلم و صار عالما كبيرا و نجح في حياته – ليس هذا الرجل غنيا كما يظهر من لباسه و ليس ذلك الرجل فقيرا كما يظهر من لباسه – إنه فقير في لباس غني و إنه غني في لباس فقير ·

(٣) سألت تاجر المدينة : قبل سنة كنت رجلا فقيرا، و ما كان لك بيت و لا مكان، و لك الآن قصر و سيارة، و عندك كل طيب و كل لذيذ – أجاب التاجر في تواضع : هذا من فضل الله ·

(٤) ليس جمال اللباس خيرا من جمال العلم · أيها الرجل لا أريد أن أعينك على ظلمك انصر أخاك المظلوم و انصر أخاك الظالم – أفهم نصرة المظلوم، و لكن كيف أنصر الظالم ؟ تمنعه من ظلمه – الآن فهمت الأمر ·

(٥) أيها التاجر ! ما رزقك الله هذه الثروة العظيمة لتنفقها في معصية الله بل لتنفقها في خدمة العلم و أهل العلم - فهذا خير لك في دنياك و آخرتك - أسرف الرجل ماله فصار فقيرا - كيف صرت يا رجل بخيلا، وقد كنت سخيا !

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) তোমার বোন আয়েশা কি তার শিক্ষিকার কামরায় ছিলো? হাঁ, সে সেখানে ছিলো। হে মাসঊদ, তোমার এই কাপড়টি তো পরিষ্কার ছিলো, কিভাবে তা একদিনে ময়লা হয়ে গেলো? তুমি কি এখন তা সাবান দ্বারা ধুতে চাও?

(২) এই লোকটির পরিবার একটি ইলমী পরিবার। এই পরিবারের বিরাট ইলমী খিদমত রয়েছে। আমি এই মহান পরিবার সম্পর্কে এবং তার ইলমী খিদমত সম্পর্কে জানতে চাই।

(৩) হে আমাদের বন্ধু, মাহমূদের ছেলে, আরবী ভাষা অধ্যয়নের জন্য আমি তোমাকে মাদরাসাতুল মাদীনায় পাঠাতে চাই। হে ফাতেমা, তোমার এই মেহমানকে খাওয়ানোর জন্য সুস্বাদু খাবার উপস্থিত করো।

(৪) আল্লাহ ইসলামী উম্মাহর উপর জিহাদ ফরয করেছেন। কিন্তু ইসলামী উম্মাহ জিহাদ ত্যাগ করেছে, ফলে শত্রু তাকে ভয় পায় না, বরং সে শত্রুকে ভয় পায়। আল্লাহ তোমাদেরকে সাহায্য করতে চান এবং এই সংকট থেকে তোমাদেরকে বের করতে চান।

(৫) এক সপ্তাহ পূর্বে আমি একটি মূল্যবান বই পড়েছি, তাতে হিকমত ও উপদেশ রয়েছে। বইটি আমাদের ভাই মাসঊদের কাছে ছিলো। বইটি আমি তার থেকে নিয়েছি এবং পড়েছি। হে ফাতেমা, তুমি কি বইটি পড়ার জন্য নেবে?

(ঙ) ২ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) আমাদের দেশ এবং দেশের সরকার সম্পর্কে একটি রচনা লেখো।

(ছ) বানান দেখো ঃ ভবিষ্যত – ভবিষ্যদ্বাণী – প্রাসাদ – প্রসাদ।

## তামরীন – ৩৬

(ক) বাংলায় বলো–

(١) أيها الرجل ! علم ولدك القرآن و علمه اللغة العربية ليفهم القرآن – أيتها المرأة المسلمة ! ألا تعلمين بنتك الصلاة ؟ بلى .. سأعلمها – تنظف فاطمة غرفتها كل صباح – يصدق المنافق القرآن بكلامه و يكذبه بعمله .

(٢) دخلت الغرفة لأنظف الفراش و الغرفة – أردت أن أسلم على أبي و أمي فذهبت إلى غرفتهما – لما دخل المعلم الفصل سلمت عليه – كان نبي الله موسى يكلم ربه في الطور – كنت أعلم تلميذي خالدا اللغة العربية .

(٣) من علمك الخياطة يا بنت محمود ؟ علمتني أمي – أ كلمت أخاك محمودا في هذا الأمر – كانت المعلمة تسأل تلميذتها فاطمة و كانت تجيب على سؤالها – أريد أن أنور غرفتي بهذا المصباح الجديد .

(٤) يا أختي ! خذي هذا المصباح إلى غرفتك لتنوري به غرفتك المظلمة – جمعنا الله في الجنة كما جمعنا اليوم في هذه المدرسة تحت ظل القرآن الكريم – قال الوالد : جمعت هذا المال لأرسله إلى ولدي خالد، فينفقه في طلب العلم .

(٥) من علم النمل أن تجمع في الصيف طعام الشتاء ؟ الله علمها – المشرك ينور بيته بنور المصباح و لا ينور قلبه بنوز الإيمان – عندما يعود المسلم إلى الجهاد تعود إليه قيادة العالم .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ৪ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) আমাদেরকে আমাদের দ্বীন শিক্ষা দেয়ার জন্য আল্লাহ তার রাসূলকে পাঠিয়েছেন। শিক্ষক তার ছাত্রকে বললেন, আমি তোমার লেখাপড়ার বিষয়ে তোমার সাথে কথা বলতে চাই। ব্যবসায়ী মাজেদ বললো, আমি এখন কারো সাথে কথা বলতে চাই না। হে ফাতেমা, একটি বিষয়ে তোমার সাথে কথা বলার জন্য তোমার বান্ধবী তোমাকে তালাশ করছে।

(২) আমার শিক্ষক যখন শ্রেণীকক্ষে উপস্থিত হন এবং যখন আমি তার কামরায় প্রবেশ করি তখন আমি তাকে সালাম করি। সালাম হলো রাসূলুল্লাহ ছাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সুন্নত। তুমি আমাকে বিশ্বাস করো, কেননা আমি তোমার সাথে মিথ্যা বলছি না।

(৩) সঠিক ইসলামী শিক্ষা এই জাতিকে মূর্খতার অন্ধকার থেকে রক্ষা করবে। এই সুন্দর গোলাবটি আমি ফাতেমার ভাইয়ের বাগান থেকে সংগ্রহ করেছি। আমি জানি না, তুমি সত্য বলেছো, না মিথ্যা বলেছো, তাই আমি তোমাকে সত্যবাদীও মনে করবো না, মিথ্যাবাদীও মনে করবো না।

(৪) হে মহিলা, রান্নাঘরের কাজ শেখানোর জন্য আপনি আপনার মেয়েকে আপনার সাথে নিয়ে যান। হে ফাতেমা, তুমি শিক্ষিকাকে সালাম দেয়ার জন্য তার কামরায় যাও।

(৫) হে লোক, তুমি কি আমাকে মিথ্যাবাদী সাব্যস্ত করতে চাও, অথচ আমি জীবনে কখনো মিথ্যা বলিনি। যখন আমি এই মাদরাসায় পড়তাম তখন তোমার ভাই আমাদেরকে অংক ও ইতিহাস পড়াতেন।

(ঙ) ১ ও ৩ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তুমি তোমার শিক্ষকের প্রতি কৃতজ্ঞতা প্রকাশ করে অন্তত দশটি বাক্য লেখো। (প্রথমে শিক্ষকের কিছু গুণ বর্ণনা করতে পারো, তারপর তার দ্বারা তোমার উপকৃত হওয়ার বিষয়টি আসতে পারে। তারপর কৃতজ্ঞতা প্রকাশ করা এবং শিক্ষকের জন্য দুআ করা যেতে পারে।)

(ছ) বানান দেখো ঃ পিঁপড়া – গরমকাল – গ্রীষ্মকাল – শীতকাল – নেতৃত্ব – বিশ্বাস – বিশ্বাসী – বিশ্বস্ত – সংগ্রহ – সাব্যস্ত।

## তামরীন – ৩৭

(ক) বাংলায় বলো–

(١) أنت يا ربنا خلقتنا و علمتنا القرآن أنت يا ربنا أنزلت من

السماء ماء لتخرج لنا به رزقنا من الأرض - خلق الله الشمس لينور بها العالم - كنت أصدقك أيها الرجل، و لكن ظهر لي الآن كذبك، فلن أصدقك من اليوم ·

(٢) أيها التاجر ! خذ ولدك معك إلى دكانك لتعلمه التجارة - التجارة سنة رسولنا صلى الله عليه وسلم - التعليم الإسلامي الصحيح يصلح المجتمع - هذا الكتاب يفسد أخلاق الناس ·

(٣) قد فسد عمل الإنسان فظهر الفساد في البر و البحر - أمرك عجيب أيها الرجل ! تريد أن تصلح الناس و لا تريد أن تصلح نفسك - يا صديقي العزيز ! ما أردت أن أفسد عليك راحتك، بل أردت أن أظهر لك حقيقة هذا الأمر ·

(٤) أيها الرجل ! خذ العلم من أهل العلم و خذ العلم لتنفع به الناس، لا لتجمع به المال - كنت أدرس في مدرسة العاصمة التاريخ و الحساب و أردت أن أدرسكم اللغة العربية ·

(٥) لما فسد العالِم فسدت الأمة، و لما فسدت الأمة فسد العالَم - فمن يصلح الأمة و قد فسد العالِم و من يصلح العالَم و قد فسدت الأمة ·

ব্যাখ্যা ঃ أفسدت علي راحتي (তুমি আমার আরাম নষ্ট করেছো)
এখানে বাংলা তরজমায় على অংশটি বাদ যাবে।

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং প্রথম বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) যখন আলিম নষ্ট হয়, তখন উম্মত নষ্ট হয়ে যায়। আর যখন উম্মত নষ্ট হয়ে যায় তখন জগত নষ্ট হয়ে যায়। হে নেক আলিম, আপনি কি আপনার

ইলম দ্বারা এই গ্রামের অধিবাসীকে আলোকিত করতে চান? তাহলে গ্রামের মসজিদের পাশে একটি মাদরাসা কায়েম করুন।

(২) আমি রাসূলুল্লাহ ছাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের খিদমতে সালাম পেশ করার জন্য তাঁর পবিত্র কবরের সামনে দাঁড়ালাম। হে ফাতেমা, তুমি কোন বিষয়ে আমার সঙ্গে কথা বলতে চাও?

(৩) মনে হয় ফাতেমার মেয়ের কাছে একটি স্বর্ণের হার আছে। এই জীবন সস্তা পণ্যদ্রব্য নয়। তোমার ঈমান তোমার কাছে সস্তা হয়ে গেছে, তাই তুমি সামান্য মূল্যের বিনিময়ে তোমার ঈমান বিক্রি করতে চাও।

(৪) মানুষ দারিদ্র্যের ভয় করে, তাই সে নিজের ভবিষ্যতের জন্য সম্পদ জমা করে, কিন্তু সে ভবিষ্যতের হাকীকত জানে না। মৃত্যুর পর তার সামনে সব কিছুর হাকীকত প্রকাশ পাবে। আমি তোমাকে এই অংকের সমাধান শিক্ষা দিতে চাই।

(৫) মানুষ জানে না, কখন তার সামনে মৃত্যু উপস্থিত হবে। হে মুশরিক, তুমি বাতির আলো দ্বারা তোমার ঘর আলোকিত করেছো, কিন্তু তোমার হৃদয়কে ঈমানের আলো দ্বারা আলোকিত করোনি।

ব্যাখ্যা ঃ তার সামনে মৃত্যু উপস্থিত হলো– এখানে أمامه হবে না, বরং সরাসরি مفعول به হবে, অর্থাৎ حضره الموت
খিদমতে শব্দটির বিপরীতে শুধু على অব্যয়টি আসবে।

(ঙ) ৩ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তুমি ইলম কী জন্য শিখছো এবং ভবিষ্যতে তুমি কী করবে এ বিষয়ে দশটি বাক্যের একটি রচনা লেখো। (ইলমের ফযীলত সম্পর্কেও দু' একটি বাক্য থাকতে পারে।)

(ছ) বানান দেখো ঃ সংশোধন – স্বস্তি – পণ্য – ভবিষ্যৎ – অধিবাসী – বিষয় – বিপরীত।

## তামরীন – ৩৮

(ক) বাংলায় বলো–

(١) تعلمت في هذه المدرسة اللغة العربية - يا أم زينب تصدقي على هذه المرأة المسكينة - يتنور قلب العالم بنور العلم - أخرج من قلبك الرياء ليتقبل الله عملك - تبطل العبادة بالرياء ، أيها العابد ! لا تبطل عملك بالرياء .

(٢) أرادت بنت فاطمة أن تتعلم الخياطة من أمها - يا راشد ! لا أريد أن أتكلم معك في هذا الأمر - أيتها البنت ! ادخلي المطبخ لتتعلمي من أمك عمل المطبخ - طلبت المعلمة تلميذتها عائشة لتتكلم معها في أمر دراستها .

(٣) عند الفجر تتنور الدنيا بنور الشمس - جمعت هذه الثروة لأتصدق بها على أهل الحاجة - لما تاب الرجل إلى الله تاب الله عليه - عند ما يعمل الإنسان لوجه الله يتقبل الله عمله .

(٤) أراد صديقك أن يتكلم معك ليشرح لك هذا الأمر - قال رسول الله صلى الله عليه وسلم : إن لجسدك عليك حقا - لكل عمل صالح عند الله أجر - أيها المسلم ! توضأ كما توضأ رسول الله صلى الله عليه وسلم .

(٥) جلست لأتوضأ بماء طاهر - عندما يتوضأ المسلم يسقط من بدنه الذنب - عند ما أردت أن أتكلم مع صديقي خالد ذهبت إلى بيته - أيتها المرأة المسلمة ! خذى هذا الإبريق لتتوضئي بماء طاهر .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৪ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) শিক্ষা নষ্ট হওয়ার কারণে আমাদের সমাজের চরিত্র নষ্ট হয়ে গেছে। হে ফাতেমা, তুমি কি তোমার আম্মার কাছ থেকে রান্নাঘরের কাজ শিখতে চাও না? অবশ্যই শিখতে চাই। হে নেক লোক, আল্লাহ তোমার এই নেক আমল কবুল করুন।

(২) আমি এই গরীব লোকটিকে সামান্য কিছু দান করেছি। হে খালেদের ভাই মাজেদ, তুমি কি ঠাণ্ডা পানি দ্বারা অযু করেছো, না গরম পানি দ্বারা?

আল্লাহ কোন মুনাফিকের আমল কবুল করেন না।

(৩) এই সৎ লোকটির কলব ঈমানের নূরে নূরান্বিত হয়েছে। মুসলমান যখন আল্লাহর ওয়াস্তে আমল করে এবং আল্লাহ ছাড়া কাউকে চায় না তখন আল্লাহ তার আমল কবুল করেন। এই পাপিষ্ঠা লেখিকা তার লেখা দ্বারা সমাজের চরিত্র নষ্ট করেছে।

(৪) হে লোক, তুমি তোমার চিৎকার দ্বারা আমার ঘুম এবং আরাম নষ্ট করে ফেলেছো। এই নতুন বইটি তোমার কোন উপকার করবে না, কেননা তার লেখক অমুসলিম, আর অমুসলিম লেখকের লেখায় অন্ধকার রয়েছে।

(৫) হে মেধাবী ছাত্র! তুমি কী জন্য ইলম শিক্ষা করতে চাও। তুমি কি মাল জমা করার জন্য ইলম শিক্ষা করতে চাও? এই পাপাচারী লোকটি নিজে ধ্বংস হওয়ার জন্য এবং মানুষকে ধ্বংস করার জন্য শরের দরজা খুলেছে।

(ঙ) ১ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তোমার এবং তোমার ভাইয়ের অযু করা সম্পর্কে দশটি বাক্য লোখো, (অযুর ফযীলত সম্পর্কে এবং অযু শেখা সম্পর্কেও দু'একটি বাক্য লিখতে পারো)।

(ছ) বানান দেখো ঃ চিৎকার – চমৎকার – হঠাৎ – সৎ – সততা – ধ্বংস।

## তামরীন – ৩৯

(ক) বাংলায় বলো–

(١) أيتها المرأة الصالحة ! كنت تعينين ذا الحاجة، فأعانك الله في حاجتك – أيها الولد ! ماذا كنت تدرس في مدرسة المدينة ؟ كنت أدرس علم الفقه – نظرت إلى خلق الله لأعرف قدرة الله .

(٢) أ بالماء البارد تغتسل أيها المريض أم بالماء الساخن ؟ بالماء الساخن – هذه البنت الطيبة تبتسم دائما كما يتبسم الورد في الحديقة – كيف احترق ثوبك أيتها الطباخة ؟ اقتربت من الموقد فاحترق .

(٣) قد تعلمت منك أيها الصديق الكريم الاجتهاد في الدراسة – ألا تريد أن تنتفع من نصيحة معلمك الغالية – عاد والدنا من

سـفـر الحـج فـي العـاشـر من هـذا الـشـهـر - اجتـهـد في دارسـتك لتنجح في الامـتحـان ·

(٤) تـصـدق هذا التـاجـر الصالح على الناس مـالا كـثـيـرا، و هـو يـطـلـب بصدقته وجه الله (رضى الله) - أيـها الخطـيـب! اصعد على المنبر و اخـطـب القـوم (في القـوم) - صـعـد الرجل الـشـجـاع على الجـبـل - لا أعـرف كـيـف أصـعـد الجـبـل ·

(٥) قلـب الحـاسـد يحـتـرق بـنـار الحـسـد - أغـرق الله قـوم نوح لكـفـرهـم - لعـل هذا الزورق الصغير سيغرق في البحـر - كان رسـول الله صلى الله عليه وسلم يخـيـط ثـوبـه بـيـده - أردت أن أقـتـرب من شـاطـئ البحـر، فمنعني أبي، لأنى لا أعرف الـسـبـاحـة ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং তৃতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৪ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) এই শিশুটির হাসি তার মায়ের অন্তরে আনন্দ সৃষ্টি করে। আমি এই বইটি দ্বারা অনেক উপকৃত হয়েছি। কেননা আমি তা থেকে জেনেছি, কীভাবে মানুষ জীবনে সফল হয়।

(২) হে ফাতেমা, তুমি কি তোমার শিক্ষিকার মূল্যবান উপদেশ থেকে উপকৃত হতে চাও না? অবশ্যই আমি উপকৃত হতে চাই। হে ছোট্ট শিশু, আগুনের কাছে যেয়ো না, আগুন থেকে দূরে থাকো। উছমানের বোন রায়হানা গরম পানি দ্বারা গোসল করার জন্য গোসলখানায় প্রবেশ করেছে।

(৩) আমি নদীতে গোসল করি না, বরং গোসলখানায় গোসল করি, কেননা আমি সাঁতার জানি না। হে ফারহানা, ঠাণ্ডা পানি দ্বারা গোসল করো না, গরম পানি দ্বারা গোসল করো, তোমার ছোট বোন ঠাণ্ডা পানি দ্বারা গোসল করে অসুস্থ হয়ে পড়েছে।

(৪) প্রত্যেক মহান ব্যক্তির জন্য ইতিহাস তার দুয়ার খুলে দেয়, ফলে তিনি ইতিহাসের প্রশস্ত দরজা দিয়ে ইতিহাসে প্রবেশ করেন। হে আমার ছোট ভাই, আমি তোমাকে আমার সাথে মাদরাসাতুল মাদীনায় নিয়ে যেতে

চাই। যখন আমি ছোট ছিলাম তখন আমি গ্রামের ছোট মাদরাসায় পড়তাম।

(ঙ) হে লোক, তুমি এই আলিমের ইলম দ্বারা উপকৃত হওয়ার জন্য তার মজলিসে বসো। জুমুআর খতীব কোন্ ভাষায় খোতবা দিয়েছেন? তিনি আরবী ভাষায় খোতবা দিয়েছেন। হে মাজেদ তুমি ছাদে ওঠার জন্য সিঁড়িতে আরোহণ করো।

ব্যাখ্যা ঃ সৃষ্টি করা এর মাছদার হলো خلق কিন্তু 'আনন্দ সৃষ্টি করে'– এর ক্ষেত্রে এটা চলবে না। এখানে তুমি ادخال মাছদার থেকে ফেয়েল ব্যবহার করতে পারো, আবার أفرح – يفرح থেকেও হতে পারে।
'ছাদে ওঠার জন্য সিঁড়িতে আরোহণ করো'– এখানে উভয় ক্ষেত্রে صعود মাছদার থেকে ফেয়েল ব্যবহৃত হবে।

(ঙ) ১ ও ২ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তোমার মাদরাসা এবং সহপাঠী এবং তোমার শিক্ষক সম্পর্কে কিছু লেখো।

(ছ) বানান দেখো ঃ পোড়া – পুড়ে গেলো – সিঁড়ি – আরোহণ।

## তামরীন – ৪০

(ক) বাংলায় বলো–

(١) استطعم موسى و صاحبه أهل القرية، و ما أطعمهما أهل القرية - لا أستعمل في كتابتي كلمة صعبة - سألت فاطمة بنتها : هل تريدين أن تستعملي هذه المنشفة ؟ فقالت : لا .. لا أريد أن أستعملها، لأنها صارت وسخة و ليست نظيفة .

(٢) عندما يستغفر العبد ربه يفرح الرب و يغفر له ذنبه - يقول الرب : استغفرني عبدي فغفرت له - ذهبت إلى بيت صديقي لأزوره - أنا دائما استعمل هذا الحبر الجيد .

(٣) لم لا تزورنا أيها الصديق كل أسبوع - سأزوركم غدا إن شاء الله - قبل سنة حينما كان العراق بلدا حرا زرت العراق و عاصمتها بغداد .

(٤) قال العبد الصالح : استطعمت ربي، فهو يطعمني - و لا أريد أن أستطعم أحدا غيره - يا زينب ! أ لتزوري صديقتك خرجت من البيت ؟ أريد أن أزور قبر جدي ·

(٥) يستقبل المسلم الكعبة في الصلاة - كان رسولنا صلى الله عليه وسلم يستعمل الطيب - استغفر ربك أيها المسلم، فإنه غفور رحيم، و إن ربك يغفر لك ذنبك ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ১ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) গতকাল একজন আরব মেহমান আমাদের মাদরাসা পরিদর্শন করেছেন, আমি তাকে মাদরাসার দরজায় স্বাগত জানিয়েছি এবং তার সাথে আরবীতে কথা বলেছি। নিঃসন্দেহে এই নেক বান্দার অন্তরে দয়া আছে।

(২) হে মুসলিম, তুমি নামাযে কিবলা-অভিমুখী হও। রাশেদ তার দাদার কবর যেয়ারত করার জন্য দেশের বাড়ীতে গিয়েছে। হে ফাতেমা, তুমি কি আমাকে এই কঠিন সমস্যার সমাধানে সাহায্য করবে না? অবশ্যই করবো।

(৩) দরিদ্র ক্ষুধার্ত লোকটি বললো, হে ঘরের মালিকান, আমি আপনার কাছে খবার চাওয়ার জন্য আপনার দরজায় দাঁড়ালাম, কিন্তু আপনি আমাকে খাবার দেননি।

(৪) মনে হয় খালেদের বোন যায়নাব তার বান্ধবীকে স্বাগত জানানোর জন্য বিমানবন্দরে যাবে। মনে হয় এই ছেলেটি কিছু শিখতে চায় না। হে পঞ্চম বর্ষের ছাত্রী, তুমি জীবনে সফল হওয়ার জন্য লেখাপড়ায় পরিশ্রম করো।

(৫) তুমি এই পরিশ্রমী ছাত্রটির দিকে তাকাও, যেন তার কাছ থেকে শিখতে পারো; কীভাবে লেখাপড়ায় পরিশ্রম করবে। আমি এই স্বর্ণপাত্রটি কিছুতেই ব্যবহার করবো না।

(ঙ) ২ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) الزيارة এর বিভিন্ন ফেয়েল দ্বারা বিভিন্ন বাক্য লেখো।

(ছ) বানান দেখো ঃ স্বাগত জানানো – অভিমুখী হওয়া – স্বর্ণ – পরিদর্শন।

## তামরীন – ৪১

(ক) বাংলায় বলো–

(١) إلى متى تعمل أيها العامل النشيط ؟ أ لن تستريح اليوم ؟ نعم .. لن أستريح، لأن اليوم يوم العمل و غدا يوم العطلة - لا أستطيع أن أكلم الناس بالعربية، لأني ما تعلمتها جيدا .

(٢) أيها العامل التعبان ! آلآن تستريح أم بعد قليل ؟ عملت في الشمس فتعبت كثيرا ، أستريح الآن قليلا ثم أبدأ العمل من جديد - متى يبتدأ درسكم ؟ يبتدأ في الثامنة صباحا .

(٣) أريد أن أبدأ هذا العمل من جديد - من السبت القادم تبتدأ عطلتنا الصيفية - لعلك لا تستطيع أن تجيب على هذا السؤال - استطاع الرجل أن يخرج من هذه المشكلة بذكائه العجيب .

(٤) يا أم زينب ! لن تستطيعي أن تفهمي بنتك هذا الأمر، لأنها غبية لا تفهم شيئا - قالت الأم الفقيرة : ما استطعت أن أرسل ولدي إلى المدرسة، و لكني علمته القرآن في البيت .

(٥) لا يستطيع الإنسان أن يخرج عن قدرة الله - لا أتعلم اللغة العربية لأفهم القرآن و السنة فقط ، بل لأفهمهما و أعمل بهما في الحياة من الولادة إلى الممات (من المهد إلى اللحد) .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং তৃতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ১ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) হে ক্লান্ত শ্রমিক, তুমি কিছুক্ষণ বিশ্রাম করো, তারপর নতুনভাবে কাজ শুরু করো। মুসলিম তার প্রতিটি কাজ আল্লাহর নামে শুরু করে। হে মাজেদের মা, আপনি রান্নাঘর থেকে বের হোন এবং আপনার কামরায় পাখার নীচে বসে কিছুক্ষণ বিশ্রাম করুন, কেননা, আপনি রান্নাঘরের কাজে ক্লান্ত হয়ে পড়েছেন।

(২) এই কঠিন কাজ তুমি কিছুতেই করতে পারবে না, সুতরাং তুমি এই কঠিন কাজে তোমার ভাই খালেদের সাহায্য নাও। এটি বিশ্রামকক্ষ। হে ক্লান্ত মহিলা, আপনি কিছুক্ষণ বিশ্রাম করার জন্য বিশ্রামকক্ষে প্রবেশ করুন।

(৩) হে মাজেদের বন্ধু, আমি তোমার সাহায্য প্রার্থনা করলাম, কিন্তু তুমি আমাকে সাহায্য করলে না। হে ফাতেমা, তুমি কার কাছ থেকে আরবী ভাষা শিখেছো? রান্নাঘরের পরিচারিকার হাত পুড়ে গেছে।

(৪) আমি এই সৎ লোকটির কাছ থেকে সত্যবাদিতা ও সততা এবং আমনতদারি ও বিশ্বস্ততা শিখেছি। হে মানুষ, তুমি তোমার বিগত জীবন কিছুতেই ফিরিয়ে আনতে পারবে না, কেননা বিগত জীবন কখনো ফিরে আসে না।

(৫) স্বাধীন, স্বাধীনতা, স্বাধীন পুরুষ, স্বাধীন নারী, স্বাধীন দেশ, স্বাধীন কলম, স্বাধীন লেখা। কেউ জানে না কবে আফগানিস্তানের স্বাধীনতা ফিরে আসবে; কবে আফগানিস্তানের দিগন্তে স্বাধীনতার নবচাঁদ উদিত হবে।

ব্যাখ্যা ঃ পঞ্চমভাগের প্রথম বাক্যটি দেখো, 'আফগানিস্তানের স্বাধীনতা কবে ফিরে আসবে।'– এর সাধারণ তরজমা হলো متى تعود حرية افغانستان এটা শুদ্ধ তরজমা, তবে তুমি যদি বলো– متى ستعود إلى افغانستان حريتها তাহলে তা খুব সুন্দর হবে, এই আরবী বাক্যটির তারকীবানুগ বাংলা হচ্ছে, কবে আফগানিস্তানের দিকে তার স্বাধীনতা ফিরে আসবে। কিন্তু এটা সুন্দর বাংলা নয়; সুন্দর বাংলা হচ্ছে– কবে আফগানিস্তানের স্বাধীনতা ফিরে আসবে, কিংবা কবে আফগানিস্তান তার স্বাধীনতা ফিরে পাবে, কিংবা কবে আফগানিস্তান স্বাধীন হবে– এক ভাষা থেকে অন্য ভাষায় তরজমা করার সময় এ ধরনের পরিবর্তন জরুরী হয়ে পড়ে।

(ঙ) **১ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) কলমের গুণ ও বৈশিষ্ট্য আলোচনা করো (তুমি তোমার কলমকে কী কাজে ব্যবহার করতে চাও, এ বিষয়ও আলোচনায় আসতে পারে।)

(ছ) বানান দেখো ঃ স্বাধীন – বিশ্রাম – বিশ্রামকক্ষ (একসাথে) – শুরু – উদ্যম – উদ্যমী – শুধু – বিশিষ্ট – বৈশিষ্ট্য – নবচাঁদ (একসাথে)।

## তামরীন – ৪২

(ক) বাংলায় বলো–

(١) أيها الولد ! لا تجادل أحدا ، فإن الولد المؤدب لا يجادل أحدا –

سافرت إلى مكة عن طريق الجو، فهل تسافر أنت عن طريق البر؟ أيها المسلم، اخرج من بيتك لتجاهد في سبيل الله ·

(٢) لن أكرم الفاسق، لأن الله يسخط بإكرام الفاسق - لا تسخط ربك أيها المسلم بإكرام فاسق - يا خالد ! من شاورته في حل هذه المشكلة ؟ يا خالد ! أريد أن أشاورك في أمر صعب ·

(٣) تعليم ابتدائي - مدرسة ابتدائية - هذه المدرسة للتعليم الابتدائي و تلك المدرسة للتعليم العالي - قبل سنة كنت أدرس في هذه المدرسة الابتدائية ·

(٤) رب العالم - رب الكعبة - رب البيت - ربة البيت - يا ربة البيت الكريمة ! سيكرمك الله بالجنة، لأنك تساعدين المحتاج و تطعمين الجائع - أيها المجاهد الشجاع ! قاتل عدو الله و أخرجه من أرض الإسلام ·

(٥) أيها الشاب المسلم ! يطلب منك الإسلام نفسك و مالك - المجاهد يجاهد في سبيل الله بسيفه و العالم يجاهد بقلمه - ألا تستطيع أن تجاهد بقلمك كما يجاهد الجندي بسيفه ؟

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) তুমি কীভাবে সফরসঙ্গী ছাড়া এবং পাথেয় ছাড়া সফর করো, অথচ রাসূলুল্লাহ ছাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সফরসঙ্গী ছাড়া এবং পাথেয় ছাড়া সফর করা থেকে নিষেধ করেছেন।

(২) হে আমার ভাই! আমি চাই যে, তুমি আমাকে আমার এ কাজে সাহায্য করবে। ছোট্ট আমেনা সর্বদা তার আম্মাকে রান্নাঘরের কাজে সাহায্য করে। আল্লাহ কিছুতেই কাউকে শিরক্ ক্ষমা করবেন না। পরিশ্রান্ত কৃষক

কিছুক্ষণ বিশ্রাম করার জন্য এক গাছের ছায়ায় বসলো।

(৩) হে মাজেদ, কেন তুমি বিনা কারণে এই সৎ লোকটির সাথে ঝগড়া করছো? মনে হয় এই নির্বোধ লোকটি এই কঠিন সমস্যা থেকে কিছুতেই বের হতে পারবে না। হে মুসলিম নারী, তুমি কি কুফুরের ভূমি থেকে ঈমানের ভূমিতে হিজরত করতে চাও না? অবশ্যই তা চাই।

(৪) হে সাহাসী সৈনিক, তুমি আল্লাহর পথে জিহাদ করার জন্য এবং তোমার স্বদেশের স্বাধীনতা ফিরিয়ে আনার জন্য অস্ত্র ধারণ করো। আমি আজ কারো সাথে কিছুতেই কথা বলবো না। হে ফাতেমা, মনে হয় তুমি এই বিষয়টির হাকীকত কিছুতেই বোঝবে না।

(৫) তুমি এই কঠিন কাজটি কীভাবে শুরু করতে চাও? হে উত্তম মেয়ে, তুমি কি তোমার আম্মাকে রান্নাঘরের কাজে সাহায্য করার জন্য রান্নাঘরে প্রবেশ করছো? আমি আর কখনো এ কাজ কিছুতেই করবো না। আমি বাগদাদ সফর করতে চাচ্ছিলাম, কিন্তু যখন মার্কিন শত্রু বাগদাদে প্রবেশ করলো, তখন আমি এই ইচ্ছা ত্যাগ করেছি।

(ঙ) ৪ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তুমি তোমার বন্ধুকে জিহাদের উৎসাহ দিয়ে একটি চিঠি লেখো।

(ছ) বানান দেখো ঃ ঝগড়া – সন্তুষ্ট – সন্তোষ – পরামর্শ – গৃহস্বামী – গৃহস্বামিনী – সফরসঙ্গী – নিষেধ – ধারণ – ধারণা – উৎসাহ – শ্রান্ত-পরিশ্রান্ত।

## তামরীন – ৪৩

(ক) বাংলায় বলো–

(١) لن ينال أحد الجنة بعمله، بل بفضل الله و رحمته - أيها العبد الصالح ! أ تريد أن تنال رضى الله ؟ فأطع الله و رسوله، و أطع أباك و أمك - فإن رضى الله في إطاعة أبيك و أمك - ببركة تلاوة القرآن تطهر قلبه من النفاق .

(٢) توضئي يا أخت بشيرا! و قومي إلى المصلى - أيها المسلم! لا ينفعك في الآخرة أهلك و مالك، بل ينفعك عملك، فاعمل لآخرتك و لا تعمل لدنياك - منها خلقكم الله و فيها يعيدكم و منها يخرجكم (تارة أخرى) .

(٣) قد أمرتك أن لا تسرف المال - لأن الإسراف يسخط الله - أيها الإنسان ما خلقك الله لتشرك به غيره - بسط الله قدرته على العالم، فلا يخرج شيء عن قدرته - بسط الله الأرض - كيف تريد أن تبسط يدك إلى غني - ابسط لصديقك فراشا نظيفا .

(٤) أيها الكاتب ! أريد أن تنال بقلمك رضى ربك، فاكتب به دائما كلمة خير و لا تكتب كلمة شر - منعتك أن تقرأ كتاب هذا الكاتب، كي لا يفسد أخلاقك - أيها الرجل ! أخاف أن تهلك بسبب إسرافك .

(٥) أرسل الله رسوله محمدا صلى الله عليه وسلم و أنزل عليه الكتاب كي لا يهلك الناس - طهر قلبك أيها الإنسان من الرياء و النفاق .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং তৃতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ১ ও ৪ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) **আরবীতে বলো–**

(১) হে আল্লাহর বান্দা, তুমি কি চাও না যে, আল্লাহ তোমাকে মাফ করবেন, তুমি কি চাও না যে, আল্লাহ তোমার জন্য জান্নাতের দরজা খুলে দেবেন এবং জাহান্নামের দরজা বন্ধ করে দেবেন? আমি আমার ছেলেকে আরবী ভাষা শেখার জন্য মাদরাসায় পাঠাতে চাই।

(২) আল্লাহ তোমাকে আদেশ করেছেন যে, তুমি তোমার কলবকে রিয়া ও নিফাক থেকে পবিত্র করবে। হে ফাতেমা, আমি চাই যে, তুমি তোমার কাপড় নামাজের জন্য পাক করবে। হে লোক, তোমার শরীর ও কাপড় তো নাজাসাত থেকে পাক হয়েছে, কিন্তু তোমার কলব রিয়া থেকে পাক হয়নি।

(৩) আমি চাই যে, তুমি কোন ফাসিককে তার মালের কারণে এবং তার শক্তির কারণে সম্মান করবে না, কেননা ফাসিকের ইকরাম রহমানকে অসন্তুষ্ট করে। হে মানুষ, তুমি তোমার কলবকে রিয়া থেকে পাক করো

যেমন তোমার কাপড়কে নাজাসাত থেকে পাক করো।

(৪) আমি আশংকা করছি যে, এই বখীল তার মাল আল্লাহ্‌র রাস্তায় খরচ করবে না। ফাতেমা বললো, আমি আমার বান্ধবীকে আমার সাথে কিছুক্ষণ বসার জন্য এবং আমার সাথে কথা বলার জন্য তলব করেছি।

(৫) হে আল্লাহ্, আমি আপনার সন্তুষ্টি লাভ করার জন্য আপনার ইবাদত করি। হে মানুষ, কীভাবে তুমি তোমার প্রতিপালকের সাথে কাউকে শরীক করো। তুমি কি আমাকে আমার প্রতিপালকের সাথে শিরক করার আদেশ করছো! কিছুতেই না, আমি আমার প্রতিপালকের সাথে কিছুতেই শিরক করবো না।

**(ঙ) ১ ও ২ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) আল্লাহ্ সম্পর্কে কিছু বাক্য লেখো (আল্লাহ্‌র বান্দা হিসাবে তোমার প্রসঙ্গও আসতে পারে)।

(ছ) বানান দেখো ঃ যুবক – আশঙ্কা – শঙ্কা (ঙ + ক) আশংকা – শংকা – শিরক – শরীক – কিছুক্ষণ – বিচক্ষণ – আদেশ-নিষেধ।

## তামরীন – ৪৪

**(ক) বাংলায় বলো–**

(١) أمرت العامل التعبان أن يستريح ساعة - أمرته بالاستراحة ساعة - أ بالعلم تزين نفسك أم باللباس - انظر إلى حديقتي - انظر إلى جمال الربيع - انظر كيف تزينت الحديقة بالزهر/بألوان الزهر .

(٢) يطلب الإسلام من المرأة المسلمة أن تتزين بزينة الأخلاق - أيها الطالب العزيز! أريد أن تزين نفسك بالعلم، لا باللباس - أطع أباك و أمك ليفتح الله لك باب السعادة - إن بعد هذا الليل المظلم نهارا مشرقا .

(٣) أيها الرجل العاقل ! شاور صديقك خالدا قبل أن تبدأ هذا العمل - دخلت المسجد لصلاة العصر بعد أن توضأت في حوض المسجد - أيها الطالب العزيز ! لماذا تتعلم اللغة العربية ؟ أ

لتكسب ثناء الناس تتعلمها أم لتنال رضى الله ؟ لأنال رضى الله ·

(٤) إن لهذه الأمة الإسلامية تاريخا مشرقا - الشاب المجاهد يكتب تاريخ أمته بدم الصدر، لا بحبر القلم - بعد أن صعد الخطيب على المنبر خطب في القوم خطبة طويلة ·

(٥) نال هذا التلميذ المجتهد درجة عالية في الامتحان، يا زينب ! أطيعي أباك و أمك لتنالي سعادة الدنيا و الآخرة - تزينت المدينة بزينة الألوان و أريد أن أتزين بزينة العلم ·

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর সংক্ষিপ্ত তারকীব করো এবং শেষ বাক্যটির সংক্ষিপ্ত তারকীব লেখো**

**(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো–**

(১) যখন শিক্ষা নষ্ট হয়ে যায় তখন সমাজ নষ্ট হয়ে যায়। আমার ছোট বাগানটি বসন্তের সাজে সজ্জিত হয়েছে। পোশাকের সাজে সজ্জিত হওয়ার আগে তুমি ইলমের সাজে সজ্জিত হও।

(২) আমি তোমাকে মাদরাসায় পাঠিয়েছি, যেন নিজেকে তুমি ইলমের সজ্জা দ্বারা সজ্জিত করো। প্রত্যেক কাওমকে ধ্বংস করার আগে আল্লাহ তাদের কাছে রাসূল পাঠিয়েছেন। কাওম যখন তাদের রাসূলকে মিথ্যাসাব্যস্ত করেছে তখন তিনি তাদের উপর আযাব পাঠিয়েছেন।

(৩) এক মাস যাবৎ আমি শয্যাশায়ী ছিলাম এবং আমার ব্যাধি ছিলো ভীষণ। আল্লাহর ফজলে এখন আমি সুস্থ হয়ে গেছি। আমি কামরার দরজাটি বন্ধ করে দিলাম, যাতে এই লোকটি কামরা থেকে বের হয়ে না যায়। হে ফাতেমা, তুমি আমার হাত ধরো, যাতে তুমি সিঁড়ি থেকে পড়ে না যাও।

(৪) তুমি কোরআন শেখার আগে ঈমান শেখো। এই লোকটি খুব দরিদ্র ছিলো, তাই আমি প্রতিদিন তাকে কিছু মাল ছদকা করতাম। ফলে সে ধনী হয়ে গেছে। এখন সে দরিদ্র নয়।

(৫) ইসলাম মক্কায় আত্মপ্রকাশ করেছে, তারপর তা মদীনার উদ্দেশ্যে বের হয়েছে, তারপর তা বিশ্বে ছড়িয়ে পড়েছে। ইসলাম আখলাকের দ্বারা প্রচারিত হয়েছে, অস্ত্রের শক্তিতে নয়।

(ঙ) ২ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তোমার বোনের সারাদিনের কাজ সম্পর্কে অন্তত দশ বাক্যের একটি রচনা লেখো (তোমার বোনের গুণ ও পরিচয় দ্বারা রচনাটি শুরু করতে পারো)।

(ছ) বানান দেখো ঃ সজ্জা – শয্যা – শয্যাশায়ী – শয্যাশায়িনী – আত্মপ্রকাশ – ভীষণ – ব্যাধি – অস্ত্র – সশস্ত্র – বস্ত্র – আশ্রয় – শাস্ত্র।

## তামরীন – ৪৫

(ক) বাংলায় বলো–

(١) أيها الولد ! اجتهد في سبيل العلم لتطلب به سعادة الدنيا و الآخرة – اللهم إن عبدك الضعيف يسألك أن تدخله جنتك – أمرت تلميذي راشدا أن يجتهد في دراسته – أمرته بالاجتهاد في دراسته .

(٢) يا ساجدة ! هل تسلمين على أبيك و أمك بعد أن تعودي من المدرسة ؟ المرأة المشركة تزين نفسها بالحلي و المرأة المسلمة تزين نفسها بالأخلاق الطيبة (خلق طيب – أخلاق طيبة) .

(٣) يأمر الإسلام بالنظافة كما يأمر بالطهارة – زينت بنت عمران غرفتها بالأزهار الجميلة – أيها العبد الصالح ! افتح بابك لكل فقير و محتاج ليفتح الله لك أبواب الجنة الواسعة .

(٤) مدن البلاد العربية جميلة (بلد عربي – بلاد عربية) غرف بيت راشد واسعة – هذه الأزهار جميلة – أزهار هذه الحديقة جميلة – لبست فاطمة ثيابا نظيفة – ثياب فاطمة نظيفة – طرق المدينة واسعة .

(٥) أبواب الجنة مفتوحة للصائم – يدخل الصائم من أبواب الجنة المفتوحة – صنع الله هذا العالم بقدرته – تصنع لنا أمنا أطعمة لذيذة – أيها الحذاء ! اصنع لنا أحذية جميلة .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব বলো এবং প্রথম বাক্যটির তারকীব লেখো

(গ) ১ ও ৩ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো−

(১) একবার আমি একটি ছোট নৌকায় আরোহণ করলাম এবং নদীর তীর থেকে অনেক দূরে গেলাম, তখন একটি বিরাট ঢেউ আমাদের ছোট নৌকাটিকে ডুবিয়ে দিলো, এবং আমি নদীতে ডুবে গেলাম, তখন একজন দক্ষ সাঁতারু আমাকে ডোবা থেকে উদ্ধার করলেন, তখন আমার আব্বা তাকে কৃতজ্ঞতা জানালেন।

(২) হে মাজেদ, আমি তোমার মেধাবী ছেলেটিকে আরবী ভাষা শেখাতে চাই, যাতে সে কোরআন ও সুন্নাহ বুঝতে পারে (বোঝে)। যখন তোমার অন্তরে ঈমানের নূর দাখেল হবে তখন তোমার কলব শিরক থেকে পাক হয়ে যাবে।

(৩) আমি এই ব্যবসায়ীর দফতরে কাজ করতাম। এই কামরার দরজাটি খোলা ছিলো। ঐ কামরার দরজাগুলো বন্ধ ছিলো। এই কিতাবটি উপকারী নয়, এই কিতাবগুলো উপকারী নয়। এই বইগুলো ঐ বইগুলো থেকে উত্তম। এই বইগুলো ঐ বইগুলো থেকে উত্তম ছিলো। নিশ্চয় তোমার ভাই মাজেদের কাছে কিছু বই আছে আমি সেগুলো পড়েছি এবং তা দ্বারা অনেক উপকৃত হয়েছি।

(৪) এগুলো দ্বীনী বিষয় − এটি দ্বীনী বিষয়, সুতরাং তুমি ইলম ছাড়া এই বিষয়ে কথা বলো না; বরং কোন আলিমের মজলিসে বসো এবং শোনো, এ বিষয়ে তিনি কী বলেন। রাতের আকাশের দিকে তাকিয়ে দেখো, কীভাবে আল্লাহ দুনিয়ার আসমানকে সজ্জিত করেছেন।

(৫) হে মুআদ, তোমার দাঁতগুলো ময়লা, তুমি তোমার ময়লা দাঁতগুলো পরিষ্কার করো। ছোট নৌকাটি ডুবে গেছে। মনে হয় এই ছোট নৌকাগুলো ডুবে যাবে। হে মুজাহিদ, তুমি মানুষের দেশ জয় করার আগে তাদের হৃদয় জয় করো।

ব্যাখ্যা ঃ 'যাতে সে কোরআন বুঝতে পারে', এর আরবী হতে পারে− ليستطيع أن يفهم القرآن আবার শুধু ليفهم القرآن বলা যায় এবং এটাই উত্তম, কারণ এখানে 'বুঝতে পারে' মানে 'বোঝে' 'পারা' -এর জন্য আলাদা শব্দ ব্যবহার করার প্রয়োজন নেই। এই পার্থক্য তুমি একদিনে বুঝতে পারবে না, অনেক দিনের লাগাতার মশকের পর, তোমার মাঝে আদবের ذوق বা রুচি সৃষ্টি হবে, তখন তুমি বুঝতে পারবে। ইনশাআল্লাহ।

(ঙ) ৩ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তুমি একটি বাগানকে কেন্দ্র করে অন্তত দশটি বাক্য রচনা করো। (جمع غير عاقل এর ব্যবহার যাতে এসে যায়, এবং أن ও لِ এর ব্যবহারও এসে যায়।

(ছ) বানান দেখো ঃ সূর্য ডোবা – নৌকা ডোবা – ডোবে – ডুবেছে – উদ্ধার – (উদ্‌ধার) দাঁত – দাঁতের ডাক্তার – দন্তচিকিৎসক – দন্তবিশেষজ্ঞ।

## তামরীন – ৪৬

(ক) বাংলায় বলো–

(١) أيها الرجل ! لم تظلم اليتيم و لم تأكل مال اليتيم ؟ و لم تبسط يدك إلى حقوق اليتيم ؟ أ تريد أن تملأ بطنك بالنار ! أيها المجاهد ! احمل سلاحك لتطرد العدو من أرض الوطن - يحمل هذا الرجل الطيب في صدره قلبا رحيما ·

(٢) أشكرك يا معلمي من صميم قلبي، لأنك نفعتني بعلمك - سل/ اسأل ربك حاجتك - أيها الإنسان و لا تسأل غيره - لما سألت المعلمة عائشة قامت لتجيب على سؤالها و أجابت إجابة صحيحة ·

(٣) عندما يؤذن المؤذن أترك العمل و أخرج إلى المسجد لأداء الصلاة - سيجمعنا الله في الجنة إن شاء الله - أرسل الله الغراب ليعلم ابن آدم كيف يدفن أخاه (في التراب) أراد الإنسان أن يطير في السماء كما يطير الطير و لكنه ما عرف كيف يطير بلا جناح ·

(٤) لا آذن لك أن تخرج من البيت في هذا المطر (بالخروج من البيت) - ما أذنت لك أن تظهر هذا السر أمام أحد - في السنوات الماضية كنت أسافر إلى بلاد بعيدة ·

(٥) أيـهـا الإنـسـان : لن يغـفـر لك ربـك أن تـشـرك بـه شـيـئـا · اللهم اغـفـرلنا ذنوبنا الظاهـرة و الباطـنـة - إن كـلـمـة الإسلام فـوق كل كلمة - عـنـد الله مـفـاتـيـح الغـيـب، الله يعـلـم الغـيـب و لا يـعـلـمـه أحـد - هـاجر رسـول الله صلى الله عـلـيـه وسـلم إلى المديـنـة المـنـورة بعـد أن أذن الله له أن يترك مـكـة ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) মাজেদ হাত ধুয়ে খাবার টেবিলে বসেছে। আল্লাহ তোমাকে তাঁর ইবাদত করার এবং গায়রুল্লাহর ইবাদত না করার আদেশ করেছেন। হে মাদরাসাতুল মাদীনাহর ছাত্র, তুমি কি মানুষের সাথে আরবীতে কথা বলতে পারো? হাঁ, আলহামদুলিল্লাহ, আমি তা পারি।

(২) তোমার আম্মা চান যে, তুমি দ্বীন শিক্ষা করো এবং তোমার গ্রামের অধিবাসীকে মূর্খতার অন্ধকার থেকে উদ্ধার করো। হে আম্মা, আমি চাই যে, আপনি আমাকে আপনার ময়লা কাপড়গুলো পরিষ্কার করার অনুমতি দেবেন।

(৩) হে ফাতেমা, তোমার কলমে কালি নেই, তুমি তোমার বান্ধবীর কাছে একটি চিঠি লেখার জন্য কলমে কালি ভরো। আমি রাশেদকে আল্লাহর সন্তুষ্টি লাভের জন্য ইলম শিক্ষা করার অনুমতি দিয়েছি, মানুষের প্রশংসা অর্জনের জন্য নয়।

(৪) তুমি তোমার ভাইকে হত্যা করার জন্য তার দিকে হাত বাড়িয়ো না। হে ফাতেমা, তুমি তোমার বিছানাটি বিছানোর জন্য কামরায় প্রবেশ করো।

(৫) হে ভাই, তুমি কি এই বিষয়ে তোমার বন্ধুর সাথে পরামর্শ করার জন্য তার কাছে যাবে? ফাতেমা তার বান্ধবীকে এ কথা বললো, যেন তার সামনে সত্য প্রকাশ পায়। হে মাজেদ অনেক মাল জমা করার পর কীভাবে তুমি গরীব হয়ে গেলে?

ব্যাখ্যা ঃ 'কলমে কালি ভরো' এখানে আরবী তরজমায় যামীর ব্যবহার করতে হবে।

(ঙ) ১ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তুমি এবং তোমার বোন বিকেলে বাগানে বেড়াতে গিয়েছো, এ সম্পর্কে অন্তত দশটি বাক্যের একটি রচনা লেখো (বাগানের অবস্থাও আলোচনায় আসতে পারে)।

(ছ) বানান দেখো– প্রশংসা – গরীব – মূর্খ – পরিষ্কার – পুরস্কার।

## তামরীন – ৪৭

(ক) বাংলায় বলো–

(١) أيها المشرك ! إن هذه الأصنام لا تخلق شيئا و لا ترزق أحدا فكيف تعبد هذه الأصنام و كيف تسجد لها ؟ لعل هذه الأحجار ثقيلة جدا – لا يستطيع أن يحملها هذا العامل الضعيف ·

(٢) كيف تظلم هذا الضعيف، ألا تحمل في صدرك قلبا ، أليس في قلبك ذرة رحمة (ذرة من رحمة) ؟ سأملأ هذه الأكياس بالقمح و أحملها إلى السوق لأبيعها من تاجر القمح ·

(٣) أمر الله المسلم أن يترك ظاهر الإثم و باطنه – طهر بدنك من النجاسة الظاهرة و قلبك من النجاسة الباطنة – دخل اللص البيت بعد أن كسر بابه الخشبي – كيف تكسر قلب أخيك المسلم ؟ قلت لك هذا الكلام لأمتحنك و أمتحن حبك لي ·

(٤) هذا عمل خفيف – هذا العمل خفيف على اللسان، ثقيل في الميزان – تستطيع أن تخرج لب اللوز بعد أن تكسر قشره – خادم المدرسة يكنس المدرسة كل يوم و ينظفها – شريعتنا تطلب منا النظافة في كل شيء ·

(٥) أ تريد أن يذكرك الله في مجلس الملائكة، فاذكر الله أنت ليلا و نهارا – في صدر الإسلام كانت المرأة المسلمة تخرج إلى الجهاد مع رسول الله صلى الله عليه وسلم – كيف تعمل هذا العمل القبيح

بعد أن صرت طالب علم ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ৩ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো−

(১) এই মেয়েটির দাঁতগুলো নষ্ট হয়ে গেছে। কেননা সে প্রতিদিন ঘুমানোর আগে এবং ঘুম থেকে জাগার পর তা পরিষ্কার করে না। আল্লাহ আমাদেরকে কোরআনে গীবত থেকে নিষেধ করেছেন। আল্লাহর রাসূল যেভাবে অযু করেছেন আমি সেভাবে অযু করতে চাই।

(২) হে সুন্দর শিশু, আমি চাই যে, তুমি মৃদু হাসবে যেমন বাগানে গোলাব হাসে। হে আমার প্রিয় বন্ধু, আমি আমার ছোট বড় সকল বিষয়ে তোমার সাথে পরামর্শ করতে চাই।

(৩) আমি তোমার কাছে চাই যে, তুমি এই উত্তম কাজগুলো দ্বারা তোমার আজকের দিনটি শুরু করবে। রোববার ছিলো আমাদের সাপ্তাহিক ছুটির দিন। অল্প কিছুদিন পূর্বে শুক্রবার সাপ্তাহিক ছুটির দিন হয়ে গেছে। কোন দিন থেকে এবং কোন্ ঘণ্টা থেকে তোমাদের আরবী দরসসমূহ শুরু হবে? আগামীকাল সকাল সাতটা থেকে শুরু হবে।

(৪) আমি তোমাকে কীভাবে মাল অপচয় করার অনুমতি দিতে পারি? সম্ভবত গরুটির ওলান দুধে পূর্ণ হয়ে গেছে। আমি চাই যে, তোমার উদর খাবার দ্বারা পূর্ণ হওয়ার আগে তোমার হৃদয় ঈমান দ্বারা পূর্ণ হবে।

(৫) মা তার মেয়েকে বললেন, তুমি কি খাবারের এই বর্তনগুলো খাবারের টেবিলে নিয়ে যেতে পারবে? হে মাসউদের মা, আপনি কি চাইতেন না যে, আপনার ছেলে অস্ত্রধারণ করবে এবং স্বদেশের ভূমিকে শত্রু থেকে পবিত্র করার জন্য আল্লাহর রাস্তায় জিহাদ করবে।

(ঙ) ১ ও ২ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) ইলম ও আলিমের ফযীলত সম্পর্কে অন্তত দশটি বাক্যের একটি রচনা লেখো।

(ছ) বানান দেখো− দাঁত − নিষেধ − বিষয় − পূর্ণ − অস্ত্রধারণ − স্বদেশভূমি।

## তামরীন − ৪৮

(ক) বাংলায় বলো−

(١) يسيل الدم من جرح المجاهد و تسيل الدموع من عين اليتيم −

لعاب الإنسان طاهر و لعاب الكلب نجس، غير طاهر - أنت سائق ماهر، تقود السيارة بمهارة عجيبة - إلى أين تسوقني أيها الرجل؟

(٢) أيها الرجل ! قد ضاع عمرك في عمل لا ينفعك - لما عطش الرجل أخذ كوبا و شرب ماء باردا - طعم الرجل و شرب بعد أن جاع و عطش - كل و اشرب بعد أن تجوع و تعطش ·

(٣) أطلب رجلا يعرف اللغة العربية لأتكلم معه بالعربية - هذه مشكلة لا أعرف لها حلا - أركب سيارة تسير بسرعة لأسافر إلى مدن بعيدة - أصبر على موت أبي لأنال من الله أجرا عظيما - لا أريد أن أضيع أجر الله ·

(٤) استراح الفلاح تحت ظل شجرة بعد أن تعب و سال العرق من جسمه - قد زين لكم الشيطان أعمالكم الباطلة ليسوقكم إلى نار جهنم - جاءنا اليوم ضيف عربي - تعيش هذه الأسرة الفقيرة في كوخ صغير و تعيش تلك الأسرة الغنية في قصر جميل ·

(٥) قصور هذه المدينة عالية و جميلة - عشت فيكم سنة كما يعيش المرء في أهله - هذه خطبة تذوب منها القلوب و تسيل الدموع - قال رسول الله صلى الله عليه وسلم لأبي بكر رضي الله عنه : لا تحزن إن الله معنا - لم جئتني ؟ لم جئت إلي ؟ جئت إليك لأمر شخصي - الحياة كالشمعة تذوب في ليلة واحدة ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির সংক্ষিপ্ত তারকীব লেখো

(গ) ২ ও ৪ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) হে ফাতেমা! এই বিষয়টিতে তুমি ভুল করেছো, যেমন তোমার বান্ধবী ভুল করেছে। আমি চাই না যে, তুমি আরেকবার ভুল করবে। এই লোভী লোকটির মুখ থেকে লালা ঝরছে, কুকুরের জিহবা থেকে লালা ঝরে।

(২) এটা ফসল কাটার মাস। এই গ্রামের কর্মঠ কৃষকটি এখন ফসল কাটছে। ফসল কাটার মৌসুম আনন্দের মৌসুম। এই ছোট শিশুটি কিছুক্ষণ পর ক্ষুধার্ত হবে এবং তার মা তাকে হালকা খাবার খাওয়াবেন। দক্ষ শিকারী একটি সুন্দর হরিণ শিকার করার পর দূরবর্তী বন থেকে ফিরেছেন/ফিরবেন।

(৩) এই দক্ষ চালক দক্ষতার সাথে গাড়ী চালাচ্ছে। সৎ নেতা তার জাতিকে কল্যাণের দিকে পরিচালিত করেন। হে সাহসী মুসলিম! বাতিলের সামনে মোমের মত গলে যেয়ো না। আমি তোমার কাছে চাই যে, তুমি বাতিলের সামনে গলে যাবে না।

(৪) শিক্ষক আমাদেরকে এমন উপদেশ দিয়েছেন যাতে আমাদের হৃদয় বিগলিত হয়েছে এবং আমাদের চোখ থেকে অশ্রু ঝরেছে।

(৫) মানুষ যখন 'তার উপর নেমে আসা বিপদের উপর ছবর করে তখন আল্লাহ তাকে সাহায্য করেন এবং তাকে বিপদ থেকে উদ্ধার করেন। যায়নাব বললো, হে ফাতেমা, তুমি আমার কাছে আসার পর তোমাকে নিয়ে বাগানে বের হবো।

(ঙ) **৩ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) শহরে তোমার জীবন কেমন কাটছে, তা জানিয়ে তোমার গ্রামের বন্ধুকে একটি চিঠি লেখো।

(ছ) বানান দেখো– ক্ষুধার্ত – পিপাসার্ত – ঝরা – প্রাসাদ – কুড়েঘর – শিকার – স্বীকার – অশ্রু – শ্রোতা – স্রোত।

## তামরীন – ৪৯

(ক) বাংলায় বলো–

(١) لن يستطيع الشيطان أن يسوقني إلى معصية الله، لأني أعوذ بالله من الشيطان الرجيم – أ تريد أيها الإنسان أن تنال بالمال راحة البال – أيتها المرأة الصالحة ! ماذا تقولين بعد أن تطعمي رجلا جائعا ؟

(٢) كيف يستطيع الإنسان أن يعيش في سعادة أبدية ؟ أيتها المرأة : يطلب منك زوجك أن تعيشي معه في هذا الكوخ الصغير ليكون سعيدا معك و لتكوني معه سعيدة -

(٣) أيتها المسلمة الصالحة ! اعملي عملا تنال به من الله أجرا و لا تعملي عملا يسخط الله - قرأت كتابا اسمه الطريق إلى المدينة المنورة - يا عائشة ! مرى صديقتك زينب أن تجيئك يوم الأربعاء .

(٤) لا أستطيع أن أعيش في هذا المجتمع الفاسد - حملت على السرير مجاهدا سال من جرحه الدم - عندي كتاب كاتبه عالم مشهور - يوم القيامة تسير هذه الجبال العالية - يا فاطمة ! لا تأذني لأحد بالدخول إلى غرفتك (أن يدخل غرفتك) .

(٥) لون هذه الزهرة جميلة - هذه زهرة لونها جميل - لا تقوم القيامة على رجل يقول لا إله إلا الله - لا تجالس رجلا يكذب دائما و يجادل الناس بلا سبب - أذنت لك بالخروج (أن تخرج) .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং চতুর্থ বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৪ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) আমি তোমাকে কিছুতেই আমার কামরায় প্রবেশ করার অনুমতি দেবো না। তুমি কিভাবে নামায শুরু করো? আমি আল্লাহু আকবার বলে নামায শুরু করি। শিক্ষক শ্রেণীকক্ষে উপস্থিত হলেন এবং দরস শুরু হলো।

(২) এই কঠিন কাজে তুমি তোমার ভাই খালেদের সাহায্য নাও। রাশেদের ভাই তার লেখায় এমন একটি কঠিন শব্দ ব্যবহার করেছে, যা কেউ বোঝে না, তখন শিক্ষক বললেন, তুমি এই শব্দটির স্থানে একটি সহজ শব্দ ব্যবহার করো, যা সকলে বোঝে।

(৩) আমি আমার বন্ধুর সাথে দেখা করার জন্য তার বাড়ীতে গেলাম, তখন

সে সুন্দর মৃদু হাসি দ্বারা আমাকে স্বাগত জানালো। ঐ লোকটি এমন ব্যবসায়ী যার উদর কখনো তৃপ্ত হয় না।

(৪) আমি এমন দরিদ্র পরিবারকে দান করবো যে ক্ষুধার্ত হয়, কিন্তু কারো কাছে কিছু চায় না। এক ভিক্ষুক এক ধনী লোকের বাড়ীর দরজায় দাঁড়ালো এবং বাড়ীওয়ালার কাছে খাবার প্রার্থনা করলো, তখন সে তাকে ধমক দিয়ে তাড়িয়ে দিলো, তখন আমি তাকে বললাম, কেন তুমি ভিক্ষুককে ধমক দাও, আল্লাহ্ কি কোরআনুল কারীমে আমাদেরকে তা থেকে নিষেধ করেননি?

(৫) হে মাজেদ, আমি তোমার কাছে খাবার চাওয়ার জন্য তোমার দুয়ারে এসেছি, তুমি কি আল্লাহ্‌র কাছে আজর লাভ করার জন্য আমাকে খাবার দান করবে? এ এমন কঠিন কাজ যা কেউ পারবে না।

(ঙ) ২ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) একটি নদীর পাশে অবস্থিত একটি গ্রাম সম্পর্কে অন্তত দশটি বাক্যের একটি রচনা লেখো (তাতে অন্তত একটি নাকেরা শব্দ থাকবে, যার ছিফাত হয়েছে কোন বাক্য)।

(ছ) বানান দেখো– সুখ – সুখী – নিষেধ – স্বাগত।

## তামরীন – ৫০

(ক) বাংলায় বলো–

(١) أي مجتمع هذا ؟ كيف يعيش الإنسان في هذا المجتمع الحيواني ؟ دعوت صديقي خالدا إلى بيتي لأتكلم معه في أمر – من أي يوم يبتدأ امتحانكم السنوي ؟ أيها الفاسق الفاجر! لا تدع بفسقك و فجورك عذاب الله ·

(٢) أنا أتلو القرآن كل يوم بعد الفجر – ما تلت عائشة القرآن فجر اليوم لأنها كانت مريضة – قلت لأختي فاطمة : لا تتركي تلاوة القرآن – أرجو أن تتلي القرآن كل يوم – فبتلاوة القرآن تتنور القلوب ·

(٣) ركبت زورقا صغيرا، و لما جاءت موجة عظيمة غرق الزورق و

غرق الناس، و لكني نجوت من الغرق بفضل الله - يا أخت راشد ! ادعي أخاك الصغير ليأكل طعام العشاء .

(٤) أعرف صيادا له مهارة في الصيد - يرجو معلمك أن تجتهد في دراستك - رضيت الأم عن ولدها فقالت قد رضيت عنك يا ولدي - يطلب الإنسان الكثير و لا يرضى بالقليل - قال التاجر الغرور : جمعت ثروة لا أخاف بعدها الفقر، و بعد أيام قليلة هلك ماله و صار فقيرا يجوع يوما بعد يوم .

(٥) العبد الصالح يذكر الموت دائما فيضحك قليلا و يبكي كثيرا - سقيت رجلا عطشان، فدعا لي و قال : اللهم اسق عبدك هذا في الجنة كما سقاني في الدنيا - لا تعص ربك أيها الإنسان، فإن معصيتك تسوقك إلى النار .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ১ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) কীভাবে তুমি এই জালিমের কবল থেকে নাজাত পেলে? হে মানুষ, সর্বদা মৃত্যুকে স্মরণ করো এবং কম হাসো ও বেশী কাঁদো। মা তার ক্ষুধার্ত ছেলেকে দুপুরের খাবার খাওয়ার জন্য ডাকলেন। হে ফাতেমা, তুমি প্রতিদিন ফজরের পর কোরআন তেলাওয়াত করো।

(২) হে সম্মানিত শিক্ষক, আমি আশা করি যে, আপনি আমার ছেলেকে আরবী ভাষা শিক্ষা দেবেন। হে সৎ লোক, তুমি এই পিপাসার্তকে ঠাণ্ডা পানি পান করাও। আমি বাড়ীর বাগানের দিকে হেঁটে গেলাম।

(৩) হে লোক, তোমার বিষয়টি আশ্চর্যজনক, আমি তোমাকে আল্লাহর আনুগত্যের দিকে ডাকছি, অথচ তুমি আমাকে আল্লাহর নাফরমানির দিকে ডাকছো! আমি এক কাপ গরম দুধ পান করেছি এবং আমার বন্ধুকে পান করিয়েছি।

(৪) হে ফাতেমা, কেন তুমি ক্ষুধার্তকে আহার দান করো না এবং পিপাসার্তকে

পান করাও না, তুমি কি চাও না যে, আল্লাহ জান্নাতে তোমাকে আহার দান করবেন এবং পান করাবেন? হে মুসলিম, ছালাত কায়েম করো এবং লোকদেরকে কল্যাণের দিকে আহ্বান করো।

(৫) আল্লাহ তাঁর রাসূলকে বলেছেন, আল্লাহ আপনাকে ক্ষমা করেছেন, কেন আপনি তাদেরকে অনুমতি দিয়েছেন? শিক্ষক তার ছাত্রকে বললেন, এইবার আমি তোমাকে মাফ করলাম, আশা করি যে, তুমি এ নিকৃষ্ট কাজ পুনরায় করবে না।

ব্যাখ্যা ঃ 'তার কবল থেকে' -এর মতলব হলো, তার হাত থেকে।

(ঙ) ১ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) কোন একটি বিষয়ে অন্তত দশটি বাক্য রচনা করো।

(ছ) বানান দেখো– বাস – বসবাস – বাঁশ – বাসী – বেশী – স্মরণ – হাঁটা – আসা – আশা – কাঁদে।

## তামরীন – ৫১

(ক) বাংলায় বলো–

(١) امش معي إلى الحديقة يا صديق محمود - لا استطيع أن أمشي معك، لأني مشغول جدا - أما نهيتك يا شاهد الكسلان عن النوم بعد الفجر ؟ أمرنا رسول الله صلى الله عليه وسلم بالسواك و نهانا عن الأكل بالشمال - بقيت في بيت القرية أسبوعا ·

(٢) مر الناس بالمعروف و انههم عن المنكر ، فإن الأمر بالمعروف و النهي عن المنكر واجب - لا تفنى هذه الصداقة بيننا و بينكم، بل ستبقى إلى الأبد - سعيت لحياة سعيدة و نجحت بحمد الله في سعيي - سعادة المرأ في علمه و عمله لا في ديناره و درهمه ·

(٣) ارم عدو الله هذا بسهمك - أيها الشاب المسلم ! اسع في طلب العلم و لا تسع في طلب المال - ادع راشدا - دعوت صديقي خالدا إلى بيتي - ادع الله - ادع الناس إلى الله - أدعو لك دائما ، لأنك رجل صالح ·

(٤) نسيت أن أرسل الخطاب إلى صديقي - أيها الطالب الجديد ! لا تنس أن تكتب واجبك المنزلي - رميت الكرة إلى خالد اللاعب - لما دعاني الناس إلى الكفر أبيت و قلت : أ بربي الكريم أكفر ؟ لا و الله لن أكفر بالله ·

(٥) انظر كيف يسيل العرق من جسم هذا الفلاح التعبان - قبل القيامة لا يبقي من الإسلام شيء - طعم الناس وما بقي على المائدة شيء - يبقي المنافق على نفاقه إلى أن يدخل النار ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৪ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) হে প্রিয় মাজিদ, কেন তুমি আমাকে তোমার বাড়ীতে ডেকেছো, আমি একটি প্রয়োজনে তোমাকে আমার বাড়ীতে ডেকেছি, কী তোমার প্রয়োজন? দুনিয়া বেশী তলব করো না, বরং দুনিয়ার ব্যাপারে অল্পেই তুষ্ট থেকো।

(২) হে হাসান, তোমার কাছে কে এসেছে? হে আমার সম্মানিত শিক্ষক, আপনি কি আমার প্রতি অসন্তুষ্ট হয়েছেন? হে মাহমূদ, আমি তোমাকে এ মন্দ কাজ হতে নিষেধ করেছি, কিন্তু তুমি আমার কথা শুনোনি। নিশ্চয় খালেদের চতুর্থ মেয়েটি মেধাবিনী।

(৩) মানুষ চেষ্টা করে, আল্লাহ তাকে রিযিক দান করেন। আমি শত্রুকে লক্ষ্য করে তীর নিক্ষেপ করলাম, ফলে সে মাটিতে পড়ে গেলো এবং মরে গেলো। রমযানের এক সপ্তাহ বাকি আছে। এক সপ্তাহ পরে ঈদের চাঁদ উদিত হবে এবং মানুষ ঈদের চাঁদ পেয়ে আনন্দিত হবে।

(৪) আমি এখানে এক মাস থাকবো। হে খালেদ তুমি তোমার অবস্থায় থাকো। বিদ্যালয়ের পরিচালক এই ক্লাশের নতুন ছাত্রটিকে তার অফিসে ডাকছেন। দরিদ্র লোকটির স্ত্রী তাকে বললো, আমি এই জীবন নিয়ে সন্তুষ্ট নই, সুতরাং তুমি সুখী জীবনের জন্য চেষ্টা করো।

(৫) কাফের তার প্রতিপালককে ভুলে গেছে, তাই তার প্রতিপালক কেয়ামতের দিন তাকে ভুলে যাবেন। আশা করি যে, আমি তোমাকে ডাকার পূর্বে তুমি আমার কামরায় প্রবেশ করবে না। তোমার আম্মা-আব্বার আনুগত্য করার

মাঝেই তোমার প্রতিপালকের সন্তুষ্টি রয়েছে। আমি ফিরে আসা পর্যন্ত তুমি কামরা থেকে বের হয়ো না।

ব্যাখ্যা ঃ 'কী তোমার প্রয়োজন' এ বাক্যের তরজমায় শুরুতে و যোগ করতে হবে। তা ছাড়া وما حاجتك এর চেয়ে উত্তম হবে و ما هي حاجتك বলা। প্রথম ভাগের শেষ বাক্যটি দেখো, শুধু শব্দগুলো লক্ষ্য করে তরজমা করলে তা ঠিক হবে না, বরং এ ক্ষেত্রে আরবীতে 'কী তারকীব ব্যবহৃত হয় সেটা লক্ষ্য করে তরজমা করতে হবে। 'দুনিয়া'-এর তরজমা হবে من الدنيا 'দুনিয়ার ব্যাপারে'-এর তরজমাও হবে من الدنيا তবে দ্বিতীয় ক্ষেত্রে ইসমের পরিবর্তে যামীর ব্যবহার করা উত্তম হবে।

'অল্পে সন্তুষ্ট হও'-এর তরজমা হবে ارض بالقليل – কারণ এটাই رضي এর ব্যবহাররীতি। পুরো বাক্যটির আরবী হবে–

لا تطلب من الدنيا الكثير و ارض منها بالقليل

এক ভাষা থেকে অন্য ভাষায় তরজমার ক্ষেত্রে এ বিষয়টি লক্ষ্য রাখা অত্যন্ত জরুরী।

(ঙ) ৩ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) উপরের অনুকরণে দশটি বাক্যরচনা করো।

(ছ) বানান দেখো ঃ জীবনের লক্ষ্য – তীর লক্ষ্য ভেদ করেছে – সামনে লক্ষ্য করো – লক্ষ লক্ষ মানুষ – লক্ষণ – লক্ষণীয় বিষয় (লক্ষ্য করার উপযুক্ত বিষয়) সন্তুষ্ট।

## তামরীন – ৫২

(ক) বাংলায় বলো–

(١) أرجو أن لا يخلو بيت من بيوت هذه القرية من مجاهد - دعا خليل الله إبراهيم ربه بعد أن بنى الكعبة - أرجو أن لا تعصي أباك و أمك أيها الولد الصالح - قالت بنت شعيب لموسى (عليهما السلام) : إن أبي يدعوك ليجزيك ·

(٢) ارفع يدك إلى السماء لتدعو ربك - قال التاجر الغني : أريد أن أبني على هذه الأرض قصرا لولدي، قال العالم : أنت تريد أن تبني لولدك قصرا و أنا أريد أن أبني لولدي/ك مستقبلا طيبا ·

(٣) كيف ترجو أن أرضى عنك و أنت لا تسمع نصيحتي - يا فاطمة! خذي هذا الكوب لتسقيني ماء باردا - من يعيش في هذا البيت ؟ (من يسكن هذا البيت ؟) عاشت أسرة خالد الكبيرة في هذا البيت سنة (سكنت هذاالبيت سنة) .

(٤) أيها التاجر الصالح، أرجو أن تبني لله مسجدا، كي يبني الله لك بيتا في الجنة - اللهم ! ارض عنا و عن الأمة الإسلامية - كنت أسعى لأمنع هذا الرجل من معصية الله - يا عبد الله ! ابك في الدنيا لتضحك في الآخرة، فلا تضحك في الدنيا لتبكي في الآخرة .

(٥) يأبى الذوق السليم أن يستعمل الإنسان كلمة فاحشة - يمنع العبد الصالح نفسه من معصية الله لينجو في الآخرة من عذاب الله - ما أذنت لك أن تسعى وراء الدنيا و تضيع عمرك في طلب المال .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো—

(১) হে মাজেদ! আমি আশা করি যে, তুমি তোমার বিগত দিনগুলোর কথা ভোলবে না। হে ধনী ব্যবসায়ী, আমি তোমার কাছে খাবার চেয়েছি, কিন্তু তুমি আমাকে আহার দান করোনি, এবং তোমার কাছে পানি চেয়েছি কিন্তু তুমি আমাকে পানি পান করাওনি।

(২) আমেরিকা ইসলামী বিশ্বের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেছে। যখন ফসল কাটার মৌসুম এলো তখন এই কর্মঠ কৃষক কাস্তে হাতে নিলো এবং ফসল কাটার জন্য মাঠে গেলো। এটি চাষউপযোগী জমি। যখন ফসল বোনার মৌসুম আসবে তখন আমি এই জমি চাষ করবো এবং ফসল বোনবো।

(৩) আমি এই বলটি ঐ দক্ষ খেলোয়াড়ের দিকে ছুঁড়ে মারতে চাই। হে খালেদের আম্মা, আপনি কি আপনার এই ছেলেকে এই খারাপ কাজ হতে নিষেধ করবেন না? আমি আশংকা করি যে, এই ধনী ব্যবসায়ীর কাছে সম্পদের কিছু বাকী থাকবে না, কেননা সে অপচয় করে এবং আল্লাহর নাফরমানিতে তার মাল খরচ করে।

(৪) হে মাজেদ, এই মূল্যবান বইগুলো পড়তে ভুলো না। কারণ, এই বইগুলো তোমার জীবনে তোমার অনেক উপকার করবে। আমি এই খাবার তোমার সামনে উপস্থিত করেছি, যেন তুমি তা চেখে দেখো। এই অল্প ক'দিনে আমি জীবনের তিক্ততার স্বাদ গ্রহণ করেছি।

(৫) আশা করি যে, এই উপকারী ঔষধটি তোমাকে রোগ থেকে আরোগ্য দান করবে। ঔষধ তোমাকে আরোগ্য দান করে না, বরং আল্লাহ আরোগ্য দান করেন। আমি আশা করি যে, তুমি একজন লোককে ডাকবে যে এই পথটি ভালোভাবে চেনে।

ব্যাখ্যা ঃ 'তুমি তোমার বিগত দিনগুলোর কথা ভুলে যেয়ো না' – এখানে ভুলে যেয়ো না এবং ভোলো না, একই বিষয়। সুতরাং এর আরবী হবে لا تنس এখানে 'কথা' শব্দটি অতিরিক্ত। মূল বক্তব্য হলো, তোমার বিগত দিনগুলোকে ভোলো না, আরবীতে তরজমা করার সময় বিষয়টি মনে রাখতে হবে।

(ঙ) ১ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) তুমি তোমার ছোট ভাইকে উপদেশ দিয়ে একটি চিঠি লেখো (তাতে তোমার নতুন শেখা বাক্যগুলোও যেন এসে যায়)।

(ছ) বানান দেখো ঃ নির্মাণ – ভোলা (ভুলে যাওয়া) – ভোলে (ভুলে যায়) ভোলবে (ভুলে যাবে) – মূল – মূল্য – মুলো – যুদ্ধ-ঘোষণা – চাষ – চাষী

## তামরীন – ৫৩

(ক) বাংলায় বলো–

(١) لأية حاجة دعوتني يا صديقي - يا فاطمة ! أرجو أن لا تنسي أن تغسل ثيابك الوسخة - لن ترضى عنك اليهود - اليهود - يهودي - اقتل هذا اليهودي - مكر يهودي - مدينة يهودية - كاتب يهودي - كاتبة يهودية .

(٢) اهدنا الصراط المستقيم - هداك الله - أسأل الله لك الهداية إلى أن يهديك الله - أنزل الله القرآن ليهدينا إلى طريق الجنة - لا تنس لذة الآخرة الباقية للذة الدنيا الفانية . (فان - فانية)

(٣) أيها الولد ! أين تريد أن تقضي عطلتك الطويلة - أريد أن اقضيها في بيت القرية - نفسك تدعوك إلى الكسل لتقضي على مستقبلك - العدو اليهودي يريد أن يقضي على الإسلام - (يسعى أن يقضي على الإسلام) (يسعى للقضاء على الإسلام) .

(٤) أيها القاضي ! اقض بيننا بالحق - أبى إبليس الملعون أن يسجد لآدم فقال : خلقتني من نار و خلقته من طين (و كيف تسجد النار للطين؟) خرجت مساء اليوم إلى الحديقة لأمشي قليلا بين أشجارها الجميلة و أزهارها الطيبة .

(٥) يموت الإنسان و يلقي ربه و تظهر له الحقيقة - كلما جاء نبي و دعا قومه إلى الحق كذبه القوم و آمن به قليل منهم - يا فاطمة ! متى تلقين صديقتك في بيتها ؟ سألقاها غدا في الرابعة مساء - لا آذن لك أن تلقاني قبل أن أعرف لأي غرض تريد أن تلقاني .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং প্রথম বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) খালেদ একটি বল নিলো এবং তা জালানার দিকে ছুঁড়ে মারলো আর জানালার কাঁচ ভেঙ্গে ফেললো। রাশেদের সাথে রাস্তায় আমার সাক্ষাৎ হলো তখন আমি তাকে সালাম করলাম। আমি চাই যে, আল্লাহ তোমাকে

হকের দিকে পথ প্রদর্শন করবেন এবং তোমার কলবকে ঈমানের নূর দ্বারা আলোকিত করবেন।

(২) হে রাজধানীর শিক্ষক, যখন আমি রাজধানীতে যাবো তখন আপনার মাদরাসায় আপনার সাথে সাক্ষাৎ করবো। হে মুসলিম, আমি আশা করি যে, তুমি তোমার মূল্যবান জীবন অতিবাহিত করবে যেমন আল্লাহ তোমাকে আদেশ করেছেন।

(৩) হে আল্লাহ! আপনিই শেফা দান করেন, আপনি ছাড়া কেউ শেফা দান করে না। সুতরাং আপনি আমাকে আমার এই রোগ থেকে এবং সকল রোগ থেকে শেফা দান করুন। বিগত যুগে মানুষের হৃদয়গুলো পরিচ্ছন্ন ও পবিত্র ছিলো। মানুষের হৃদয়গুলো অপরিচ্ছন্ন ও অপবিত্র হয়ে গেছে। মানুষের হৃদয়গুলো পরিচ্ছন্ন ও পবিত্র নয়।

(৪) নিশ্চয় জান্নাতে তোমাদের জন্য সৌভাগ্যময় জীবন রয়েছে। তুমি কি আরবী ভাষার মিষ্টতা ভোগ করতে চাও, তাহলে এই মূল্যবান বইটি শুরু থেকে শেষ পর্যন্ত পড়ো।

(৫) আমি আশরা করি যে, তোমাদের কলমগুলো ইসলাম ও ইসলামী উম্মাহর সেবা করবে। হে ফাতেমা, তুমি কি এই মূল্যবান বইগুলো দ্বারা উপকৃত হতে চাও। তুমি সর্বদা চেষ্টা করো যেন আল্লাহ তোমার দ্বারা তোমার কাওমকে হেদায়াত দান করেন।

ব্যাখ্যা ঃ ৫ম ভাগের শেষবাক্যটি ভেবে দেখো, এখানে 'যেন' এর তরজমা لِ এর পরিবর্তে أن হবে।
'ভোগ করা'-এর জন্য الذوق মাছদারটি ব্যবহার করা যায়।

(ঙ) **১ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) তুমি তোমার বন্ধুর সাথে লেখাপড়াসংক্রান্ত একটি কথোপকথন রচনা করো (যাতে নতুন পড়া বাক্যগুলো এসে যায়।)

(ছ) বানান দেখো ঃ (ছোঁড়া – ছোরা – সাক্ষাৎ – সাক্ষাতের জন্য – স্থায়ী – ক্ষণস্থায়ী।

## তামরীন – ৫৪

(ক) বাংলায় বলো–

(١) لا أنسى يا صديقي! أنك قد نصرتني في مصيبتي - لا تنس أنك تموت يوما - سمعت أن راشدا مريض، فجئت لعيادته -

ألا تعرف أن عيادة المريض سنة - أمرنا رسولنا صلى الله عليه وسلم بعيادة المريض ·

(٢) أشهد أن محمدا رسول الله - اعلم أيها المسلم ! أن الجهاد بقوة الإيمان لا بقوة السلاح - أ لا تعلم يا رجل ! أن طلب العلم فريضة على كل مسلم ؟ بلى، أعرف - سقى راشد أشجار حديقته، فطالت في أيام قليلة ·

(٣) أيها الرجل ! قد أطلت علي الكلام و أضعت أوقاتي الغالية، فأرجو أن تتركني الآن لأشتغل بعملي - كتاب الله ينير لنا طريق الحياة - أردت أن أقيم مدرسة تنير بالعلم قلوب الناس و عقولهم ·

(٤) رب أسألك أن تميتني على الإيمان - قال العبد الصالح : اسعي إلى الخير يا رب لترضى - أقلامهم الفاجرة تفسد المجتمع و تفسد أخلاق الشباب - يا طالب العلم ! أسأل الله أن يبارك في علمك و عملك - اللهم بارك لنا في رزقنا ·

(٥) أرجو أن يجمعنا الله في الجنة - أرجو الله أن يجمعنا في الجنة - أرجو أن الله سيجمعنا في الجنة - صديقي يسكن في قلبي - أمر الله أدم أن يسكن مع زوجته الجنة - سكن البيت/سكن بالبيت ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৩ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) আমি হাউযের ঠাণ্ডা পানি দ্বারা অযু করতাম, তখন আমার আব্বা আমাকে হাম্মামের গরম পানি দ্বারা অযু করার আদেশ করলেন, যাতে আমি অসুস্থ

না হয়ে পড়ি। যখনই আমি কোরআন তিলাওয়াত করেছি (করি) তখনই আমি কোরআনের মিষ্টতা ভোগ করেছি (করি)।

(২) তুমি তোমার পিছনের দিনগুলো ভুলে যাও, এবং জীবনকে নতুনভাবে শুরু করো। তুমি কি আশা করো যে, তোমার ভাই উত্তম অবস্থায় আছে? আমি জানি যে, এই মাছগুলো মিঠা পানিতে বাস করে।

(৩) হে আমার প্রিয় ছাত্র, তুমি প্রতিদিন এক পারা কোরআন তেলাওয়াত করার চেষ্টা করো। রাশেদ আসা পর্যন্ত তুমি এখানে থাকো। ইসলামের দিকে ফিরে আসার মাঝেই ইসলামী উম্মাহর সৌভাগ্য নিহিত রয়েছে। আমাদের মাহমূদ সবসময় তার উত্তম চরিত্র দ্বারা মানুষের হৃদয় জয় করার চেষ্টা করে।

(৪) আমি এমন কিছু বই জমা করেছি যা ভবিষ্যতে আমার অনেক উপকার করবে। আমি কারো কাছে আমার হাত প্রসারিত করি না, যেন মানুষ জানতে পারে যে, আমি স্বাধীন মহান ব্যক্তি।

(৫) আশা করি, তুমি ভোলবে না যে, তোমার শিক্ষক তোমার জন্য সুন্দর ভবিষ্যত তৈরী করার চেষ্টা করছেন। হে ফাতেমা, আমি জানি যে, তুমি কিছুতেই তোমার প্রতিপালকের নাফরমানি করবে না। কেননা তুমি নেক মেয়ে। যখন কেয়ামত কায়েম হবে তখন কিছুই বাকি থাকবে না, বরং সব কিছু ধ্বংস হয়ে যাবে।

(ঙ) ১ ও ২ এর বাক্যগুলো আরবীতে লেখো।

**(চ) উপরের অনুকরণে অন্তত দশটি বাক্য রচনা করো।**

(ছ) বানান দেখো ঃ ঠাণ্ড (ণ + ড = ণ্ড) – স্বাধীন – প্রসারিত করা – ধ্বংস – ধ্বংসাত্মক – নিধ্বংসী –

## তামরীন – ৫৫

**(ক) বাংলায় বলো–**

(١) لم تكذب يا أخا محمود ! ألا تعلم أن الصدق ينجي و الكذب يهلك ؟ القيامة تنسيك أباك و أمك و أهلك و ولدك – اللهم أعطني كتابي بيميني و لا تعطني كتابي بشمالي – أيها العبد الصالح ! أحي هذه الليلة بالذكر و العبادة .

(٢) أطيع أبي و أمي لأن الله أمرنا بإطاعتهما . قضيت شهر

رمضان في صيام و ذكر و عبادة · لم تبكين يا بنت ماجد ؟ ما يبكيك ؟ أنجى الله نوحا و أغرق قومه ·

(٣) يا خادمة المطبخ ! ألقي هذا الرماد وراء المطبخ - نسيت أن أذكر لك قصة هذا اليتيم - إنها قصة أبكتني و تبكيك - خالد العاقل - يا خالد العاقل - يا أخا خالد العاقل - يا أخا خالد العاقل ·

(٤) لا أريد أن أخفي عنك شيئا - و ماذا يخفي صديق عن صديقه ؟ قال الرجل الفاسق : قد أحييت الليلة الماضية (البارحة) بالرقص و الغناء · فقلت له : ما احييتها يا رجل ! بل قد أمتها بفجورك ·

(٥) بفضلك يا رب قد أنجيتني من عذابك - لا تنس أن تدعو ربك أيام الفرح و السرور - يسعى الإنسان أن يرضي الناس و لا يسعى أن يرضي ربه، فلا يرضي عنه الناس و لا يرضى ربه ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং প্রথম বাক্যটির তারকীব লেখো

(গ) ৪ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) আমি আমার বন্ধু আব্দুল মজীদকে একটি বই দিয়েছি, যা তার কাজে আসবে। হে আয়েশার ছোট ভাই, তুমি কি তোমার এই মূল্যবান বইটি আমাকে এক দিনের জন্য দিবে? আল্লাহ কেয়ামতের দিন বান্দাকে তার জীবন সম্পর্কে জিজ্ঞাসা করবেন এবং বলবেন, কোন কাজে তুমি তোমার জীবন নিঃশেষ করেছো?

(২) এই মহিলাকে তার পুত্রের মৃত্যু সর্বদা কাঁদাচ্ছে, তাই সে তার জন্য দিন-রাত কাঁদে। হে আম্মা, আমি আশা করি যে, আপনি আমার জন্য এই সুস্বাদু খাবারগুলো থেকে কিছু রেখে দেবেন। আমি মাদরাসা থেকে ফিরে আসার পর তা খাবো।

(৩) এই তরমুজের খোসা তুমি কোথায় ফেলেছো? এই তরমুজের খোসা তুমি কোথায় ফেলতে চাও? হে পাপিষ্ঠা নারী, তুমি তোমার পাপাচার দ্বারা নিজেকে আগুনে নিক্ষেপ করো না। হে খালেদ, এই দীর্ঘ ছুটি তুমি কোথায় কীভাবে কাটিয়েছো?

(৪) আল্লাহ তাকে দীর্ঘ জীবন দান করেছেন, কিন্তু সে তার জীবন মালের পিছনে শেষ করেছে। হে মাজেদ, আমি শুনেছি যে, তুমি তোমার বন্ধু মাজেদকে তার হক দিতে চাও না। হে বুদ্ধিমতী রুমানা, কেন তুমি শিক্ষকের প্রশ্নের উত্তর দিচ্ছো না?

(৫) হে আল্লাহ, আপনিই জীবন দান করেন এবং মৃত্যু দান করেন। আপনি ছাড়া কেউ জীবন-মৃত্যু দান করে না। আমি আজ সকালে কোরআন তিলাওয়াত করিনি। এখন তিলাওয়াত করবো, আল্লাহর রাসূল মক্কাবাসীকে আল্লাহর দিকে ডাকার ইচ্ছা করলেন, তাই তিনি ছাফা পাহাড়ে আরোহণ করলেন।

**ব্যাখ্যা ঃ** প্রথম ভাগের প্রথম বাক্যটি দেখো। 'তার কাজে আসবে' যদি তুমি এর আরবী তরজমা এভাবে করো يجيء في عمله তাহলে তা হাস্যকর হবে। তোমাকে প্রথমে ভাবতে হবে, কথাটার উদ্দেশ্য কী? উদ্দেশ্য হলো, 'তার উপকার করবে'। সুতরাং এর আরবী তরজমা হবে- ينفعه
'নিঃশেষ করেছো' এর তরজমা হবে أفنيت তবে أنفقت ও বলা যায়।
দ্বিতীয় ভাগে দেখো, 'দিন-রাত' কাঁদে এবং 'রাত-দিন কাঁদে' উভয় ক্ষেত্রেই আরবী তরজমা হবে يبكي ليلا و نهارا বাংলায় উভয় তারতীব ব্যবহৃত হয়। কিন্তু আরবীতে শুধু ليلا و نهارا এই তারতীব গ্রহণযোগ্য।
তৃতীয় ভাগের শেষ বাক্যটি দেখো, أين و كيف قضيت هذه العطلة এ তরজমা গ্রহণযোগ্য, তবে উত্তম তরজমা হলো-

أين قضيت هذه العطلة و كيف قضيتها

(ঙ) ১ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) (ক) দু'টি বাক্য রচনা করো, প্রতিটিতেই একটি জুমলা একটি নাকিরাহ এর ছিফাত হবে।

(খ) দু'টি বাক্য রচনা করো, যাতে যথাক্রমে أن يبكي ও أن ترضى ব্যবহৃত হবে।

(গ) দু'টি বাক্যরচনা করো, যাতে ليعطي এবং أن ألقي ব্যবহৃত হবে।

(ছ) বানান দেখো ঃ জিজ্ঞাসা – নিঃশেষ – নিঃশ্বাস – নিষ্পাপ – নিষ্প্রাণ – নিষ্কণ্টক – নিষ্কম্প – নিষ্ফল – তবে ব্যতিক্রম হলো, নিশ্চিন্ত

## তামরীন — ৫৬

(ক) বাংলায় বলো—

(١) بسط الله الأرض ليعيش عليها الإنسان - أيها الولد الصالح ! رزقك الله علما ينفعك في دنياك و آخرتك - نجاحك في أن تجتهد في دراستك - اجلس على المائدة بعد أن تغسل يدك - لا أقدر على أن أسمع بكاء هذا اليتيم .

(٢) كنت أعرف أن هذا الولد لا يضيع أوقاته الغالية في عمل لا ينفعه - كانت مدن العراق جميلة، فخربها الجيش الامريكي الظالم - دعوتكم لأعطيكم هذه الكتب الجميلة - سأدعو ربي لينجيني من هذه المصيبة .

(٣) أيها الرجل ! أريد أن تحيي هذه الليلة بالذكر و العبادة - لعلك تكذبني لتخفي عني حقيقة هذا الأمر - عملت هذا العمل الصالح لأرضي ربي - خذ هذا الولد معك إلى بيت القرية لتنسيه حزنه (لينسي حزنه) .

(٤) أبكاني موت هذا العالم الصالح كما أبكى أهل القرية، و كنت أحبه لله و رسوله - أحببت راشدا لعلمه و صلاحه - أحب أن أجاهد في سبيل الله - أيتها المرأة الصالحة ! ألا تحبين أن يغفر الله لك .

(٥) السنة الشمسية - السنة القمرية - عقد عائشة الذهبي غال جدا - يا فاطمة ! أ تريد أن تلبسي بنتك هذا العقد الذهبي - لأعيد إليك كتابك - أراد الله أن ينجي نوحا و يغرق قومه .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ১ ও ৪ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) হে আমার প্রিয় বন্ধু! আমি একটি বিষয়ে তোমার সাথে পরামর্শ করার জন্য আগামীকাল বিকাল পাঁচটায় তোমার কাছে আসবো। আমার ছোট বোন সুঁই-সুতা নিলো এবং তার নতুন কাপড়গুলো সেলাই করলো।

(২) আল্লাহর রাসূল কি তলোয়ার দ্বারা ইসলাম প্রচার করেছেন, না তাঁর উত্তম চরিত্র দ্বারা? মুসলান কারো উপর জুলুম করতে পারে না, এবং কারো সাথে মিথ্যা বলতে পারে না। মনে হয় আমি তাকে এই কাজ থেকে বাধা দিতে পারবো না।

(৩) আমি একটি সরকারী অফিসে কাজ করি, আর সে একটি বেসরকারী অফিসে কাজ করে। এই লোভী লোকটির মুখ থেকে লালা ঝরছে। এই মুজাহিদের জখম থেকে অনেক রক্ত ঝরেছে।

(৪) আমি জানি যে, তুমি আমার কাছ থেকে কিছু লুকাচ্ছো। না আমি তোমার কাছ থেকে কিছুই লুকাচ্ছি না। আমি তোমার কাছ থেকে কিছুই লুকাতে পারি না। তুমি ফাতেমাকে এই বইটি দাও যাতে সে তা দ্বারা উপকৃত হয়।

(৫) আল্লাহ আমাদের উপর তাঁর নেয়ামতকে পূর্ণ করেছেন। হে আল্লাহ আমি আপনার কাছে প্রার্থনা করি যে, আপনি আমাকে উপকারী ইলম দান করবেন। হে আল্লাহ আপনি আমাকে নেক আমল দান করুন যেমন আমাকে ইলম দান করেছেন।

(ঙ) **২ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) তুমি তোমার বন্ধুর সাথে রাজধানী ঢাকা সফর করার ঘটনা লেখো।

(ছ) বানান দেখো– জীবন্ত – সজীব – সৎ – সততা – সুঁই – সুতা – পূর্ণ – পরামর্শ।

## তামরীন – ৫৭

(ক) বাংলায় বলো–

(١) أعددت لك هذه الغرفة لتسكنها أيام عطلتك - سأعد مقالة ثم أرسلها إلى مجلة شهرية - أتم الله علينا نعمته و أكمل لنا دينه - تحب الأم ولدها، لأن الله يلقي في قلبها الحب .

(٢) سأسعى أن أتم عملي هذا قبل العصر - أخذت القرطاس و القلم

لأعد مقالة دينية - أرسل الله رسوله ليبشرنا بنعيم الجنة و ينذر بعذاب النار - جئت لأبشرك بنجاحك في الامتحان السنوي ·

(٣) أرجو أن تشاور صديقك خالدا قبل أن تبدأ هذا العمل، سيذلهم الله لكفرهم و يعزكم لدينكم - أمرت صاحبة المنزل خادمتها أن تعد للأسرة الفطور - أ تظن يا راشد أنك ستستطيع أن تتم عملك في ساعة واحدة ·

(٤) سيتم هذا العمل قبل العصر - عندما تتعلم بنتك اللغة العربية تفهم كتاب الله و سنة رسوله - لأن اللغة العربية مفتاح الكتاب و السنة - دفنت هذا السر في صدري فلا أظهره على أحد ·

(٥) أيها الولد الصالح سلم على كل كبير و صغير - أتعلم أن أخاك سعيدا سقاني عصير عنب لذيذا - هذا الدواء النافع يشفيك من مرضك برحمة الله - أحب أن أقضى شهر رمضان في مكة المكرمة ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ৩ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) তুমি কি মনে করো যে, এই কাজটি সহজ? তুমি কি এই কাজটিকে সহজ মনে করো? তুমি কী করে ভাবলে যে, আমি এই কাজটি সম্পূর্ণ করতে পারবো না? হে খালেদ, তোমার ভাই কোন মাদরাসায় অধ্যয়ন করে?

(২) যখন আল্লাহর রাসূল মক্কাবাসীকে আল্লাহর পথে ডাকলেন তখন আবু বকর (রাদিয়াল্লাহু আনহু) তাঁকে সত্যবাদীরূপে গ্রহণ করলেন, আর আবু জাহেল তাঁকে মিথ্যাবাদী বললো। নিঃসন্দেহে এই প্রাচীন শহরের বিরাট ইতিহাস রয়েছে।

(৩) আমি আশা করি যে, রাশেদ তোমাকে একটি উপকারী বই দেবে। হে আমাতুল্লাহ! তুমি কি তোমার এই বান্ধবীটিকে ভালোবাসো না, অবশ্যই আমি তাকে তার নেক আমলের কারণে ভালোবাসি। হে ফাতেমার আম্মা! আপনি কি আমাদের জন্য রাতের খাবার তৈরী করেছেন। হাঁ, ......।

(৪) যখন আমি লেখপড়া শেষ করবো তখন আমি দেশে ফিরে যাবো এবং আমার ইলম দ্বারা দ্বীনের খেদমত করবো এবং স্বদেশের উপকার করবো। কখনো কারো উপর যুলুম করো না, কেননা আল্লাহ যুলুম পছন্দ করেন না, এবং কখনো কাউকে হিংসা করো না, কেননা হিংসা হিংসুককে বরবাদ করে দেয়।

(৫) আমি এখানে তোমার সাথে একটি উত্তম সময় কাটিয়েছি। নমরূদ ধারণা করেছিলো যে, সে জীবন দান করে এবং মৃত্যু দান করে। হে মানুষ, তুমি তোমার প্রতিপালকের সাথে কাউকে শরীক করো না। আল্লাহর রাসূল মদীনায় হিজরত করার জন্য রাতের আঁধারে মক্কা থেকে বের হলেন।

**(ঙ) ৩ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) تتمين - أتمت - تعدين - يحب - أعطيت - أعطى প্রতিটি ফেলের সাথে أن যোগ করে একটি করে বাক্যরচনা করো। تلقين - أتمَّ - تعد - ترضى প্রতিটি ফেয়েলের শুরুতে لِ যোগ করে একটি করে বাক্য রচনা করো।

(ছ) বানান দেখো ঃ ভালো বাসা - ভালোবাসা - কারণ - আঁধার - অন্ধকার - সম্পূর্ণ।

## তামরীন - ৫৮

**(ক) বাংলায় বলো-**

(١) لا يعذب الله قوما قبل أن يرسل إليهم رسولا يدعوهم إلى الحق - أريد أن أحدث بنعمة الله علي، لأن الله أمر عبده أن يحدث بنعمته عليه - سمعت أنك تريد أن تتحدث معي في هذا الأمر

(٢) تزينت الحديقة بأزهار الربيع الجميلة - كنت أفكر في هذه الأمور كما كنت تفكر فيها - سيكون هذا الطالب المجتهد عالما كبيرا - لا يصير الجبان شجاعا - أيها الرجل! لا تكن حريصا على المال.

(٣) أيـها الولـد ! أرجـو أن تكـون صادقـا مع صديـقك - ما كـنت أظـن أن هـذا الرجـل الفـقـير سيـصـيـر غـنيـا كـبـيـرا - كـنـت لا أحـب أن أخيـط ثـوبي بيـدي، و لما علمت أن رسـول الله صلى الله عليـه وسـلم كان يخيـط ثـوبـه بيـده أحـببـت ذلك ·

(٤) مـا كـان سوق هـذه الـقـريـة كـبـيرا - يا راشـد ! مـا كـنـت في أمـس القـريـب كـاتـبـا مـشـهـورا ، فـكـيـف نلـت هـذه الـشـهـرة الواسـعـة في هـذه الأيـام القـليـلة ؟ نـلـتها بـفـضـل الله ثم بجـهودي الـدائـمة ·

(٥) أيـها البـخيـل ! ما كـنـت تـطعـم الفـقـير و ما كـنـت تـسـاعـد المحـتـاج و كـنـت تجـمـع الـمـال و كـنـت تـظـن أن مـالك سيـبـقى معـك، و أن مـالك سـيـبني لك مـسـتـقبـلك، و لكـن هـلك مالك و ضاع مـسـتـقبـلك ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ১ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো—

(১) আমি আল্লাহর কাছে প্রার্থনা করি যেন তিনি আমাকে কালিমায়ে তাইয়েবার উপর মৃত্যু দান করেন। হে শিক্ষক, আমি আমার 'বাড়ীর কাজ' তৈরী করতে/পূর্ণ করতে ভুলে গেছি।

(২) আল্লাহ শয়তানকে তার অহংকার ও কুফরির কারণে জান্নাত থেকে বের করে দিলেন, তখন শয়তান বললো, কেয়ামতের দিন পর্যন্ত আমি ভুলবো না যে, আদমের কারণে আপনি আমাকে জান্নাত থেকে বিতাড়িত করেছেন।

(৩) হে লোক, তুমি সাহসী হও এবং ঘোষণা করো যে, তুমি মুসলিম, যে আল্লাহর সাথে কোন কিছুকে শরীক করে না। আমি আশা করি যে, তুমি কোরআনের তেলাওয়াত কখনো ভুলবে না। কারণ কোরআন তোমার জন্য জীবনের পথ আলোকিত করবে।

(৪) আমি কোন অনৈসলামী সমাজে জীবন যাপন করা পছন্দ করি না। তুমি কি বসন্তের সৌন্দয ভালোবাসো না? গ্রামের পাশে। গ্রামের এক পাশে। আমি গ্রামের এক পাশে আমার ছোট পরিবারের জন্য একটি সুন্দর ঘর

তৈরী করেছি। হে ফাতেমা, কেন তুমি তোমার কামরায় কাঁদছো?

(৫) হে মাননীয়া আম্মা, আপনি কি আমাকে ডাকছেন? না, আমি তোমাকে ডাকছি না, বরং তোমার ছোট ভাইকে ডাকছি। আমি এমন ছাত্রকে ভালোবাসি যে, আরবী ভাষা জানে এবং আরবীতে কথা বলে। হে আল্লাহ! আপনি কি আমাদেরকে দুনিয়াতে ইসলাম দ্বারা মর্যাদাবান করার পর আমাদের আমলের কারণে আখেরাতে আমাদের অপদস্থ করবেন!

(ঙ) ১ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) **বিভিন্ন বিষয়ে দশটি বাক্য রচনা করো, (অন্তত একটি বাক্যে جمع غير عاقل এর ফেয়েলে নাকিছ-এর ব্যবহার যেন থাকে)**

(ছ) বানান দেখো– মর্যাদা – অপদস্থ – পদস্থ – ঘোষণা।

## তামরীন – ৫৯

**(ক) বাংলায় বলো–**

(١) أنا أعرف صيادا له مهارة في الصيد - أريد أن تتصدق على فقير لا يملك شيئا - كيف ملكت هذه الثروة العظيمة ؟ رزت بغداد قبل سنة بعد أن خربها العدو الأمريكي - استقبل ضيفك بابتسامة جميلة حلوة .

(٢) هذا عمل لا أحبه و لا يحبه أحد - قد أتممت دراستي في هذه المدرسة و الآن أريد أن التحق بمدرسة العاصمة للتعليم العالي - لا آذن لك أن تخرج من غرفتي - اسع أن تصلي دائما مع الجماعة .

(٣) قمت على المصلى لأصلي بالناس - ماذا ستهدين يا سلمى إلى صديقتك جميلة ؟ سأهدي إليها بطاقة عيد - هذا اسراف، بل أهدي إليها كتابا ينفعها في دينها و دنياها .

(٤) لما حان وقت الصلاة توضأت وصليت مع الجماعة - إن الصلاة تطهر قلوبكم و تقوي إيمانكم يا عم محمود ! أين تصلي

الفجر و العشاء ؟ أ في البيت تصلي أم في مسجد الحي .

(٥) سميت ابني محمدا و أسأل الله لنا و له بركة هذا الاسم العظيم - اشرب العسل، ففيه شفاء للناس و هو يقوي الجسم - ادخل المسجد لتصلي العصر مع الجماعة - أرجو أن تسمي ولدك أسامة ليكون مجاهدا كأسامة - لا تكسر قلب أخيك - انكسر قلبه .

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো**

**(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো–**

(১) নিশ্চয় আল্লাহ এমন বান্দাকে ভালোবাসেন যে, জামাতের সাথে নামায পড়ে। তুমি রামাযানকে স্বাগত জানাও, কেননা রামাযান হলো রাহমানের পক্ষ হতে (আগত) মেহমান। হে মানুষ! কেন তুমি নিজেকে বরবাদিতে নিক্ষেপ করতে চাও।

(২) আমি যখন আমার বন্ধুকে একটি কলম হাদিয়া দিলাম তখন সে খুশী হলো এবং বললো, আমি তোমার এই কলমটি দ্বারা এমন প্রবন্ধ লিখবো যা উম্মতের উপকার করবে।

(৩) হে যুবক! তুমি ভুলে যেয়ো না যে, আল্লাহ আমাদের উপর জিহাদ ফরয করেছেন এবং জিহাদের মাধ্যমেই ইসলামী উম্মাহ তার বিগত মর্যাদা ফিরিয়ে আনতে পারবে।

(৪) তুমি কি আশা করো যে, এই নষ্ট খাদ্য তোমার শরীরকে শক্তিশালী করবে? হে ওয়াইয! লোকদেরকে হকের দিকে ডাকো, বাতিলের দিকে ডেকো না। আশা করি যে, তুমি তোমার মূল্যবান সময়কে/সময়গুলোকে এমন কাজে ব্যয় করবে যা তোমাকে কল্যাণের দিকে নিয়ে যাবে।

(৫) কিতাবসমূহ অবশ্যই আকলকে খোরাক যোগায়। এগুলো অনৈসলামী নাম, এই নামগুলো দ্বারা তুমি কারো নাম রেখো না। যখনই হাজি তালবিয়া পড়ে তখন তার কলব আনন্দিত হয়। আমি জানতাম না যে, এই খাবারগুলো শরীরকে শক্তিশালী করে।

(ঙ) ১ ও ২ এর বাক্যগুলো আরবীতে লেখো।

**(চ) তোমার গ্রামের বাড়ীতে যাওয়া এবং ফিরে আসা সম্পর্কে একটি রচনা**

লেখো (তোমার সঙ্গে কে গিয়েছে, গ্রামের দৃশ্য কেমন সেখানে কি কি আছে ইত্যাদি আসতে পারে)।

(ছ) বানান দেখো– নিশ্চয় – খুশি (আনন্দ) – খুশী (আনন্দিত) – মর্যাদা – শরীর।

## তামরীন – ৬০

(ক) বাংলায় বলো–

(١) امريكا الخبيثة تشتري العقول المريضة في العالم الإسلامي لتستعملها ضد الإسلام - كيف تستوي محمود المعلم و محمود التاجر ؟ لمن تشترين يا أم سعاد ! هذا القلم الأحمر أشتريه لبنتي سعاد ·

(٢) جزى الله هذا الغني الصالح، فقد أعانني عند حاجتي - عندما تطلع الشمس يختفي ظلام الليل - أيها الرجل ! ستظهر الحقيقة في يوم من الأيام، و لا تستطيع أن تخفيها عن ذي عقل ·

(٣) عندما تنتهي هذه الحياة الفانية تبتدأ الحياة الباقية و لا تنتهي أبدا - أفطر الصائم فأكل و شرب و شبع و ارتوى، يرتوي شارب الكوثر و لا يعطش أبدا ·

(٤) قال الطبيب : المريض في حالة خطر ، فأريد أن أنقله إلى المستشفى فورا - الأقلام الصالحة تسعى أن تبنى مجتمعا صالحا و الأقلام الفاسدة تسعى في هدمه ·

(٥) لما انتهيت من الصلاة خرجت من المسجد في طلب الرزق الحلال - ذهبت إلى مكتبة في العاصمة لأشتري كتبا عربية جديدة - سمعت أنك تريد أن تلتحق بمدرسة المدينة لتتم دراستك العالية ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ১ ও ৩ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) ইলমের সন্ধানকারী ইলমের সন্ধান থেকে কখনো তৃপ্ত হয় না। দরস শেষ হওয়ার পর আমি বাড়ীতে ফিরে এলাম। তোমার শিক্ষক তোমার জন্য সুন্দর ভবিষ্যত তৈরী করতে চান।

(২) হে আমার প্রতিপালক! আমার জন্য আপনার নিকট জান্নাতে একটি ভবন তৈরী করুন। শৈশবের দিনগুলোতে আমি চিন্তা করতাম, কে এই ফুলগুলোকে এই সুন্দর রংসমূহ দান করেছেন!

(৩) যৌবনের সুন্দর দিনগুলো অতিসত্বর ফুরিয়ে যাবে, আর কিছুতেই ফিরে আসবে না। আমি জানি যে, তোমার একটি লাল টুপি রয়েছে এবং তা খুব সুন্দর।

(৪) গ্রামের প্রধান মারা গেলেন, তখন লোকেরা তাকে গ্রামের কবরস্তানে দাফন করলো। কাদিয়ানিয়াত হচ্ছে মুহম্মদী নবুয়তের বিরুদ্ধে একটি বিশ্বফিতনা, প্রতিটি মুসলিমের কর্তব্য হলো এই ফিতনাকে খতম করার চেষ্টা করা।

(৫) হে ছেলে! আমি আশংকা করি যে, তোমার সুন্দর দাঁতগুলো নষ্ট হয়ে যাবে, কেননা তুমি প্রতিদিন ঘুমানোর আগে তোমার দাঁত পরিষ্কার করো না। রক্তের রং লাল। এই লাল গোলাবটি খুব সুন্দর।

(ঙ) ১ ও ৩ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(ঙ) তুমি ইলমের ফযীলত সম্পর্কে দশ বাক্যের একটি রচনা লেখো (যাতে নাকেরা শব্দের ছিফাত রূপে একটি জুমলা ব্যবহার হবে)।

(ছ) বানান দেখো– শেষ – সত্বর – সত্ত্বেও – সত্ত্ব – সত্য – দাঁত – ভবিষ্যত।

## তামরীন – ৬১

(ক) বাংলায় বলো–

(١) أذكر لكم ألوان الأشياء - الدم أحمر، الوردة حمراء - الحبر أسود و السبورة سوداء - اللبن أبيض و الحمامة بيضاء - العشب أخضر و الحديقة خضراء .

(٢) أيها الطالب الجديد! اكتب على سبورة الفصل البيضاء بقلم أسود - قال الولد لوالده : أرجو أن تشتري لي هذه القلنسوة الحمراء لألبسها في هذا العيد - تسبح و تطير في السماء سحابة بيضاء .

(٣) لن يستوي العالم و الجاهل - استوت الأرض ليعيش الإنسان فوقها - انظر إلى جمال الربيع - انظر كيف تزينت الحديقة بالأزهار الجميلة - يا صديقنا ! لم لا تزورنا كل اسبوع كما يزور صديق بشير بشيرا - سأزوركم غدا إن شاء الله .

(٤) هل تريد أن تشتري من الله الجنة ؟ فجاهد في سبيل الله بالسيف و القلم و الحبر و الدم - يا خادمة المنزل ! ألن تسقيني ماءا باردا .

(٥) يا زينب ! اطلب منك أن تربي ولدك على الصلاح - عملك هذا يفتح لك أبواب الجنة الواسعة - لراشد الصغير ذكاء حاد - إن لراشد الصغير ذكاء حادا - القرآن يدعوك إلى التفكير في خلق السماء و الأرض لتعرف به قدرة الله الواسعة .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো

(গ) ৪ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) ছোট্ট আমেনা সর্বদা তার আম্মাকে রান্নাঘরের কাজে সাহায্য করে। আমি ধারণা করতাম না যে, তুমি এই ফাসিককে সম্মান করবে, কেননা তুমি জানো যে, ফাসিকের ইকরাম করা দ্বারা আল্লাহ অসন্তুষ্ট হন।

(২) আমি রাজধানীর প্রশস্ত উদ্যানে সবুজ ঘাসের উপর হেঁটেছি। তুমি আমার জন্য একটি কালো ব্যাগ খরিদ করো / এমন একটি ব্যাগ খরিদ করো যার রং কালো।

(৩) এই গাছের সবুজ পাতাগুলো পড়ে গেছে। শীতের মওসুমে গাছের পাতাগুলো পড়ে যায়। আমি গ্রামের এই মসজিদে লোকদেরকে নামায পড়াতাম। ফাতেমার মেয়ে তার ময়লা কাপড় ধুয়েছে/কাপড়গুলো ধুয়েছে, কেননা তা ময়লা হয়ে গেছে।

(৪) উঁচু উঁচু ঢেউগুলো এই জাহাজগুলোকে ডুবিয়ে দিয়েছে। হে ফাতেমা, আমি আশা করি যে, এ বিষয়টিতে তুমি ভুল করবে না, যেমন তোমার বান্ধবী ভুল করেছে।

(৫) এই ছেলেটির দাঁতগুলো শুভ্র ছিলো, কিন্তু তা হলুদ হয়ে গেছে। কেননা সে প্রতিদিন তার দাঁতগুলো পরিষ্কার করতো না। এই যিকিরগুলোতে বরকত রয়েছে। কেননা এগুলো এমন কিছু যিকির যা আমি কোরআন ও সুন্নাহ থেকে শিখেছি।

**(ঙ) ১ ও ৩ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

**(চ) একটি বাগানের বর্ণনা দাও।**

(ছ) বানান দেখো- প্রশস্ত - শুভ্র - হাঁটা - উঁচু - সাহায্য - প্রশংসা।

## তামরীন - ৬২

(ক) বাংলায় বলো-

(١) كتبت على سبورة سوداء/ على السبورة السوداء - هذا التاجر يسعى لدنياه ليلا و نهارا و لا يعد لآخرته شيئا - تجري الأنهار إلى البحار بقدرة الله و يرفع الله مياه البحر إلى السماء فينزل المطر - كان الولد يجري و يلعب يجري الولد و يجري النهر : الأول من الجري و الثاني من الجريان .

(٢) أ يظن الإنسان أنه يبقى هنا إلى الأبد - لا تخلو هذه البيوت من الفجور - كلنا يعرف أن الصدق ينجي و الكذب يهلك.- لا تقوم القيامة على مسلم يؤمن بالله و يقول : لا إله إلا الله .

(٣) أحب أن يعلو صوت الإسلام فوق كل صوت - أجاهد لإعلاء كلمة الله فوق كل كلمة - كان رسول صلى الله عليه وسلم لا يخشى علينا الفقر - بل كان يخشى علينا الغنى .

(٤) أريد أن أتصدق على أسرة فقيرة لا تبسط يدها إلى أحد - أمشي كل يوم على عشب أخضر/ على العشب الأخضر، فإن المشي على العشب الأخضر ينفع الصحة - لا أعرف كيف ينجح في الحياة رجل يسيل لعابه وراء المال ·

(٥) إن في الموت راحة و هو موت يسوق العبد إلى الجنة - و إن في الموت عذابا، و هو موت يسوق الكافر إلى النار · لا أريد أن أشتري هذا الخاتم الذهبي ·

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো**

**(গ) ৩ ও ৪ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো–**

(১) আমি এমন কিছু কালো কলমের বিরুদ্ধে লড়াই করতে চাই যা লোকদের অন্তরে ইসলাম সম্পর্কে সন্দেহ রোপণ করে। দুর্গের এই 'কাঠদরজা' কি তুমি ভাঙ্গতে পারবে?

(২) দুর্গের এই বড় কামনাটি দ্বারা আমি ঐ দ্রুতগামী জঙ্গী বিমানটিকে ভূপাতিত করতে পারবো। তুমি তো এমন একটি গাছ কেটে ফেলেছো যার পাতাগুলো সবুজ ছিলো।

(৩) অবশ্যই আমি আমার বুকের লাল রক্ত দ্বারা ইসলামের বৃক্ষকে সিঞ্চিত করবো। হে ন্যায়পরায়ণ বাদশাহ! লোকদের অন্তরে আপনার প্রতি বিরাট ভালোবাসা রয়েছে। কেননা আপনি যালিমকে যুলম থেকে বাধা দেন এবং প্রজাদের মাঝে ন্যায়পরায়ণতার বিস্তার ঘটান।

(৪) নিশ্চয় দেহের জন্য খাদ্য রয়েছে এবং রূহের জন্য খাদ্য রয়েছে, কিন্তু তুমি হে মানুষ! তোমার দেহের খাদ্য চেনো এবং তা তালাশ করো, কিন্তু তোমার আত্মার খাদ্য চেনো না এবং তা তালাশ করো না।

(৫) আমাদের ধনী মাহমূদ খুব বিনয়ী লোক। আর বিনয়ের সঙ্গে ধনাঢ্যতা কল্যাণকর। আমি এই ইলম শিক্ষা করেছি তা দ্বারা মানুষের খেদমত করার জন্য এবং তাদের উপকার করার জন্য।

**(ঙ) ১ ও ২ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) তোমার মাদরাসা এবং তোমার লেখাপড়ার অবস্থা জানিয়ে তোমার আব্বাকে একটি চিঠি লেখ

(ছ) বানান দেখো– সন্দেহ – রোপণ – ভূ-ভূমি – ভূপাতিত – তালাশ

## তামরীন – ৬৩

(ক) বাংলায় বলো–

(١) إن لخالد كتبا يقرؤها و ينتفع بها دائما – و هي كتب نافعة جدا – الظبي جميل و جماله في عينه الزرقاء – إن في حديقة خضراء وردة حمراء، ما كنت تفكر في هذه الأمور الدينية قبل أن أدعوك إلى التفكير فيها ·

(٢) قال الوالد لولده الحافظ قبل رمضان : يا ولدي أريد أن تصلي بنا صلاة التراويح في رمضان هذا – لا يعرف الناس أن تلاوة القرآن تصلح قلوبهم و تطهرها – لذلك ترك الناس تلاوة القرآن و فسدت قلوبهم ·

(٣) ألقى الخطيب على القوم خطبة نارية و أيقظ فيهم غيرة الجهاد في سبيل الله – لا أعرف متى تستيقظ الأمة الإسلامية من نوم الغفلة و من يوقظها ؟

(٤) أرجو أن تساعد المحتاج و تعين ذا الحاجة – أريد أن أذهب إلى الشاطئ لأشاهد مناظر البحر و جمال الأمواج – الأهرام شيء تاريخي – يزور هذا السياح مصر ليشاهد الأهرام ·

(٥) أيتها البنت اغسلي ثيابك الوسخة و انشريها في الشمس – استأذن صاحب البيت قبل أن تدخل البيت، فقد أمرنا الإسلام بذلك – أيها التلميذ الجديد ! أسرع إلى الفصل فقد حضر المعلم الفصل و هو يطلبك ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং তৃতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ৩ ও ৪ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) যখন আমি বিমান থেকে অবতরণ করলাম তখন লোকটি আমাকে এমনভাবে স্বাগত জানালো যেন সে অনেক দিন থেকে আমাকে চেনে। এই খারাপ রোগগুলো অল্প কয়েকদিনে সারা শহরে ছড়িয়ে পড়েছে।

(২) হে মাজিদ, তুমি তাড়াতাড়ি করো, আমি বেশীক্ষণ তোমার জন্য অপেক্ষা করতে পারবো না। যখন শহরে বিভিন্ন রোগ ছড়িয়ে পড়লো তখন লোকেরা শহর থেকে পালিয়ে দূরবর্তী গ্রামগুলোতে চলে গেলো।

(৩) দ্বিতীয় বিশ্বযুদ্ধ ছিলো খুব দীর্ঘস্থায়ী যুদ্ধ। ঐ যুদ্ধের শেষ দিনগুলোতে আমেরিকা জাপানের ভূমিতে এক ভয়ংকর বোমা নিক্ষেপ করেছিলো। এই আমেরিকা এখন ধারণা করে যে, সে মানবতার বন্ধু।

(৪) মাজেদ তার বন্ধুকে বললো, আমি অন্তর থেকে তোমাকে কৃতজ্ঞতা জানাই, কেননা তুমি আমাকে এমন গাফলাত থেকে জাগ্রত করেছো যা আমার জীবনের কিছু মূল্যবান সময় নষ্ট করেছে।

(৫) হে গাফেল আমি তোমাকে জাগাতে পারবো না, কেননা তুমি জাগতে চাও না, বরং তুমি মৃত্যু পর্যন্ত তোমার গাফলতের উপর বহাল থাকতে চাও। হে ফাতেমা তোমার বান্ধবী যায়নাব এই বিষয়ে তোমার সাথে আলোচনা করতে চায়।

(ঙ) **১ ও ২ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

(চ) **উপরের অনুকরণে কিছু বাক্য লেখো।**

(ছ) বানান দেখো– অবতরণ – স্বাগত – বেশীক্ষণ (একসাথে) – বিশ্বযুদ্ধ (একসাথে)।

## তামরীন – ৬৪

(ক) বাংলায় বলো–

(١) قدم القوم عالمهم ليصلي بهم، فتقدم العالم إلى المصلى و صلى بالقوم. المجاهد الشجاع يتقدم إلى الأمام ويضرب بسيفه الأعناق و يقاتل حتى النصر أو الشهادة - بعد أن حضر الضيف قدم صاحب البيت إليه شرابا باردا .

(٢) إن الوقت يا أخي لا ينتظر أحدا و لا يرحم أحدا، فلا تضع أوقاتك الغالية - كن نشيطا و تقدم في طريق الحياة بنشاط، فإن النجاح ينتظرك في آخر الطريق - أمواج البحر كأنها جبال، و تلعب هذه الأمواج بالسفن كأنها أوراق سقطت على البحر .

(٣) لا يحب الله قلوبا تخلو من خشية الله و عيونا لا تبكي من خشية الله - كيف يعبد الإنسان أصناما صنعها بيده، و هي حجارة لا تتكلم و لا تسمع؟ لا تعط حبك لرجل لا يعطي حبه لله .

(٤) قدم أيها الطالب! أوراق الالتحاق الضروية إلى مكتب مدير المدرسة - لا تحدث حديثا قبل أن تعلم عن صحته - أنفق في سبيل الله بسخاء - يا صديقي! لماذا قدمت هذه الأوراق إلى مدير المدرسة؟ قدمتها لألتحق بمدرسته .

(٥) كنت انتظر العطلة لأذهب إلى بيت القرية و ألقى أبي و أمي . كانت أمريكا الخبيثة تنتظر الفرصة للهجوم على أفغانستان و العراق - شاهدت من نافذة الطائرة منظر الأرض - فكانت الأنهار كأنها خيوط طويلة و كانت الجبال العالية صغيرة جدا .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ২ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) ছাহাবাদের যুগে তাঁদের হৃদয়গুলো ছিলো স্বচ্ছ, তারপর মানুষের হৃদয়-গুলো নষ্ট হয়ে গেছে। নিঃসন্দেহে নেক আমলগুলো তোমাকে জান্নাতের দরজায় নিয়ে যাবে। এই নষ্ট কলমগুলো তোমাকে ছুরি ছাড়া যবেহ করতে চায়।

(২) আমার প্রতিপালক আমার কাছে চান যে, আমি তার রাস্তায় আমার রক্ত

প্রবাহিত করবো। হে মুসলিম যুবক! তুমি আল্লাহর রাস্তায় জিহাদ করো এবং তোমার বুকের রক্ত দ্বারা তোমার জাতির জন্য নতুন ইতিহাস রচনা করো। সূর্য বরফকে বিগলিত করে, আর হক বাতিলকে বিগলিত করে।

(৩) আমি আশা করি যে, আল্লাহ্ তোমাকে ঈমানের মিষ্টতা/স্বাদ আস্বাদন করাবেন। হকের সামনে বাতিল বিগলিত হয়ে যায়, কিন্তু হক বাতিলের সামনে কখনো বিগলিত হয় না। তুমি কি জানো না যে, কোরআনের তিলাওয়াত কলবকে বিগলিত করে, তাহলে কেন তুমি প্রতিদিন সকালে তিলাওয়াত করো না।

(৪) তুমি কি জানো, কখন আল্লাহ্ বান্দার জন্য সৌভাগ্যের দরজা খুলে দেন? বান্দা যখন তার প্রতিপালকের উপর তাওয়াক্কুল করে তখন তিনি তার জন্য সৌভাগ্যের দরজা খুলে দেন এবং তার সমস্যাসমূহ দূর করে দেন। আল্লাহ্ তোমার দুঃখ দূর করুন এবং তোমার আনন্দ ফিরিয়ে আনুন।

(৫) দেশ এখন কঠিন রাজনৈতিক সমস্যায় রয়েছে, কেউ জানে না, কীভাবে এই সমস্যা দূর হবে এবং কে তা দূর করবে। আল্লাহর সাহায্যেই মুমিনগণ জয় লাভ করে। হক সর্বদা বাতিলের বিরুদ্ধে জয়লাভ করে। হে মুসলিম মুজাহিদ! কীভাবে তুমি আল্লাহর দুশমন এবং তোমার দুশমনের উপর জয়লাভ করেছো?

ব্যাখ্যা ঃ 'তোমার আনন্দ ফিরিয়ে আনুন' এখানে ফিরিয়ে আনার আরবী প্রতিশব্দ হবে الإعادة – শাব্দিক তরজমা দাঁড়াবে, أعاد الله سرورك কিন্তু আরবী উসলূব হিসাবে বলতে হবে– أعاد الله عليك سرورك

**(ঙ) ৩ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

**(চ) যে কোন বিষয়ে কিছু লেখো।**

**(ছ)** বানান দেখো– যুগ – যোগ – স্বচ্ছ – নিঃসন্দেহে – সূর্য – সমস্যা – দুঃখ।

## তামরীন – ৬৫

(ক) বাংলায় বলো–

(١) إن لعملك الصالح أجرا عند الله – يا فاطمة ! أ تستطيعين أن تحملي هذه الصحون النظيفة إلى مائدة الطعام ؟ أيام الصيف حارة و أيام الشتاء باردة – ذو الحاجة يلين و يسمع – إن ذا الحاجة يطلب منك أن تعينه في حاجته – خذ العلم من ذي العلم .

(٢) القرآن يذكر لنا قصص الأمم الماضية لتكون لنا موعظة - أيها الرجل ! أحضر قلبك في صلاتك، فإن الله لا يقبل صلاة قلب غافل - كانت المرأة المسلمة لا تمنع أهلها من الجهاد في سبيل الله، بل كانت تدفعه إلى السيف و الموت و الشهادة ·

(٣) ستدفع ثمن كسلك أيها الطالب! ادفع الباب و ادخل - بعد أن شرح المعلم درس اليوم الجديد أمر تلميذا ذكيا أن يقوم و يجيب على سؤاله - يا بنت زينب الطيبة ! خذي ماءا طاهرا لتتوضئي ·

(٤) اذكر ربك في حياتك الدنيا ليذكرك ربك في حياتك الآخرة - لعل عطلتكم الصيفية ستبدأ من الخميس القادم - بقدرة الله، لا بقدرتك تنتصر أيها المسلم ! علي عدو الإسلام هذا - أيها الرجل ! يصوم بطنك و لا تصوم نفسك، لأنك تمنع بطنك من الطعام و لا تمنع نفسك من الحرام ·

(٥) لا صداقة بين مسلم و يهودي، بل بينهما عداوة أبدية - لا عز بلا سيف و جهاد - لولا الفجر لطال الليل الأسود - لا خير في قلم يكتب به كاتب فاسق كلمة الفسق ·

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ৪ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) যদি জিহাদ না থাকতো তাহলে ইরাক আমেরিকার পেটে চলে যেতো। হে আমেরিকা! হে ইসলামী উম্মাহর দুশমন! আমি কখনো ভুলবো না যে, তুমি আফগানিস্তানে এবং ইরাকে আমাদের রক্ত প্রবাহিত করছো।

(২) যখন বান্দার অন্তরে লোভ এবং দুনিয়ার মুহব্বত প্রবেশ করে তখন তার অন্তর থেকে আল্লাহর ভয় বিলুপ্ত/বের হয়ে যায়। হে মুসলিম যুবক!

সত্যের এবং হকের সঙ্গে থাকো, মিথ্যা ও বাতিলের দিকে ঝোঁকো না। আল্লাহ তাঁর বান্দাকে তাঁর উপর ভরসা করার আদেশ করেছেন।

(৩) শিক্ষক তার শিক্ষা দ্বারা জাতির সেবা করেন। নিঃসন্দেহে তোমার উপর তোমার শিক্ষকের হক রয়েছে, কেননা তিনি তার ইলম দ্বারা তোমার উপকার করেন। এই জাতির কোন ভবিষ্যত নেই। ইলমের নূর দ্বারা এই গ্রামের অধিবাসীদেরকে আলোকিত করার জন্য আমি একটি দ্বীনী মাদরাসা কায়েম করতে চাই।

(৪) আমি তোমার কাছে চাই যে, তুমি মানুষের উপকার করার জন্য এবং মানুষকে হকের দিকে পথ প্রদর্শন করার জন্য ইলম শিক্ষা করবে, মাল উপার্জন করার জন্য নয়। রাসূলুল্লাহ ছাল্লাল্লাহ আলাইহি ওয়াসাল্লামের পরে কোন নবী এবং নবুওয়ত নেই।

(৫) এই চিকিৎসক যদি না হতেন তাহলে গ্রামে এমন সব রোগ ছড়িয়ে পড়তো যা গ্রামবাসীকে মৃত্যুর দিকে মুখে ঠেলে দিতো। হে লোক! মনে হয় তুমি ধনী নও, যেমন তোমার মূল্যবান কাপড়চোপড় থেকে প্রকাশ পায়।

(ঙ) ৩ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) কোরআন সম্পর্কে কিছু কথা লেখো (কোরআনের পরিচয়, কোরআনের সঙ্গে তোমার সম্পর্ক, ইসলামী উম্মার বিপদ মুছীবতের কারণ, বর্তমানে আমাদের কর্তব্য, ইত্যাদি বিষয় আসতে পারে)।

(ছ) বানান দেখো- প্রবেশ - ঝোঁক - ঝোঁকা - ঝুঁকেছে - প্রদর্শন

## তামরীন - ৬৬

(ক) বাংলায় বলো-

(١) انظر إلى حياة الصحابة لتعرف كيف يصنع دين الله الرجال - المدرسة مصنع يصنع فيها المدرسون رجال الغد - لعلهما طالبان جديدان، هذه المساجد جميلة - أ سوق القرية أصغر أم سوق المدينة ؟ سوق القرية .

(٢) هذه الشجرة أطول من تلك الشجرة - قلب هذا العبد الصالح أوسع من السماء - يا فاطمة ! غرفتك أنظف من غرفة أخيك -

ألا تستطيعين أن تنظفي غرفة أخيك لتكون نظيفة كغرفتك .

(٣) يدرس في هذه المدرسة معلمون ماهرون - لا نشاط في قلب هذا الرجل - اشتر هذه القطعة من الأرض لتبني عليها لله مسجدا - لا يريد أحد أن يزين نفسه بالعلم بل باللباس .

(٤) اسع أن تتم أعمالك الباقية قبل أن ينتهي هذا الأسبوع - عندما يدعو الإنسان ربه يستجيب الله لدعائه - سعادة الآخرة أكبر من سعادة الدنيا - كل واحد يطلب السعادة، و لا يعرف أحد حقيقة السعادة، ما هي السعادة الحقيقية ؟ هي في رضى الله .

(٥) أيها العبد ! سل ربك حاجتك و لا تسأل غيره - يشفيك الدعاء لا الدواء، فادع ربك أن يشفيك ثم اشرب الدواء، و اعلم أن الدعاء دائما أنفع من الدواء - عندما تعمل أيها العامل لوجه الله يتقبل الله عملك .

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং দ্বিতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ৪ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) হে মাজেদ! মনে হয় তোমার বন্ধু খালেদ তোমার চেয়ে সত্যবাদী। সউদী পতাকায় একটি উত্তম কালিমা রয়েছে, আমাদের দেশের পতাকায় কোন কালিমা নেই।

(২) এই শিক্ষিকাগণ সত্যবাদিনী এবং সততার অধিকারিণী। নিঃসন্দেহে এই লোকেরা মুসলিম। এই মহিলারা কি মুশরীক? এই মহিলারা কি মুশরিক, না মুসলিম? হে মাজেদের ভাই! তুমি এই খালি চেয়ারটি তোমার মেহমানের দিকে এগিয়ে দাও।

(৩) তোমার নফস তোমার ভবিষ্যতকে শেষ করে দেয়ার জন্য তোমাকে অলসতার প্রতি প্ররোচিত করে। হে মুশরিক নারী, তুমি জান্নাতে দাখিল

হওয়ার জন্য ইসলাম গ্রহণ করো এবং আল্লাহর প্রতি ঈমান আনো যেমন আল্লাহ তোমাকে আদেশ করেছেন।

(৪) শত্রু – শত্রুতা – বন্ধু – বন্ধুত্ব – সত্যবাদী – সত্যবাদিতা – আসমান – আসমানী – অর্থ – অর্থনৈতিক – আমি কঠিন অর্থনৈতিক সমস্যায় আছি। হে আমার বন্ধু! তোমার কর্তব্য হলো আমাকে অর্থনৈতিক সাহায্য করা, যাতে আমি আমার সমস্যা থেকে বের হয়ে আসতে পারি।

(৫) আমি আমার জীবন ইসলামের পথে কাটাতে চাই, যেন আল্লাহ আমার প্রতি সন্তুষ্ট হন। তুমি কাউকে হিংসা করো না। হিংসার মাঝে কোন কল্যাণ নেই। তুমি কি জানো না যে, হিংসা হিংসুককে সর্বদা হিংসার আগুনে জ্বালায়/সারখার করে।

ব্যাখ্যা ঃ 'এই মহিলারা কি মুশরিক' এটি সাধারণ প্রশ্ন এবং বিশেষ প্রশ্ন দু'টোই হতে পারে। পূর্বাপর থেকে বা গলার স্বর থেকে প্রশ্নকারীর উদ্দেশ্য বুঝতে হবে।

'প্রতি প্ররোচিত করে', তুমি চিন্তা করলে বুঝতে পারবে যে, يدعوك إلى .. দ্বারা এ অর্থ আদায় হতে পারে। 'দিকে ডাকে' বললে তোমার জন্য সুবিধা হতো, কিন্তু বাংলায় এটা খুব সুন্দর হয় না।

'শেষ করে দেয়া'-এর আরবী তরজমা হতে পারে – القضاء على – الإهلاك الإفناء ইত্যাদি। এখন তোমার রুচি ও বিবেচনা দ্বারা একটি শব্দ নির্বাচন করো। এই রুচিবোধ পূর্ণ মাত্রায় তৈরী হওয়াটাই হলো মূল উদ্দেশ্য।

'হিংসায় কোন কল্যাণ নেই' এর তরজমা সহজেই তুমি করবে لا خير في الحسد। কিন্তু হিংসার 'মাঝে' কোন কল্যাণ নেই, এর তরজমাটা একটু কঠিন। কেননা মাঝে শব্দটি তোমাকে বিভ্রান্ত করে بين এর দিকে নিয়ে যেতে চাইবে। এখানে তোমাকে সতর্কতার পরিচয় দিতে হবে। তোমাকে বুঝতে হবে যে, হিংসার মাঝে মানে হিংসার মধ্যে, বা ভিতরে, বা হিংসায়।

(ঙ) ৩ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।

(চ) ইসলামের সঙ্গে তোমার সম্পর্ক বিষয়ে কিছু কথা লেখো (ইসলাম যে আল্লাহর ধর্ম এবং তার বৈশিষ্ট্য এই এই, এভাবে শুরু করতে পারো। ইসলামের প্রতি তোমার আনুগত্য এবং বর্তমান বিশ্বে ইসলামের অবস্থা এবং ইসলামের জন্য কি করতে চাও– এসব বিষয় আসতে পারে।)

(ছ) বানান দেখো– প্ররোচনা – প্ররোচিত – জ্বালায় – জ্বলে – উজ্জ্বল – প্রজ্বলন – প্রজ্বলিত – প্রোজ্জ্বল – বিশিষ্ট – বৈশিষ্ট্য।

## তামরীন — ৬৭

(ক) বাংলায় বলো—

(١) العلم السعودي أجمل من كل علم في العالم - كانت هذه البيوت أجمل، و لكن لما بنى راشد بيته في مكان عال صار بيته أجمل من كل بيت في القرية - لولا كسلك يا ولد لما سقطت في الامتحان، فقد رزقك الله ذكاء عجيبا، و لكنك لا تستعمل ذكاءك .

(٢) يفتح لك باب السعادة أن تخدم أباك و أمك في كبرهما - أن تسعى و تجتهد خير لك - يجب عليك يا فاطمة ! أن تسمعي نصيحة معلمتك - يحزنني أن يعصي الإنسان خالقه الكريم، و فلاحه في أن يطيعه إلى أن يموت .

(٣) يشرفني أن تقبل دعوتي و تزورني في بيتي - شرفنا الله بالعلم - أرجو أن تشرفني بقبول دعوتي - أرجو أن تقبل دعوتي - رأي - رأت - رأيت - يرى - ترين - أرى

(٤) رأيتك قبل أيام - أين كنت يا ولد ! لم لا أراك منذ أيام - لا تستطيع أن ترى ربك في الدنيا، سوف ترى ربك في الآخرة - ربك يمتحنك ليرى هل أنت صادق في حبه .

(٥) لا يسرني أن يضيع طالب عمره الغالي في دراسة تنفعه في دنياه و لا تنفعه في دينه - سرني أنك قد نجحت في هذا الامتحان السنوي - عزمت على أن أجاهد في سبيل الله حتى الموت

ব্যাখ্যা ঃ يجب عليك এর শাব্দিক অর্থ হলো, তোমার উপর ওয়াজিব/কর্তব্য হবে, কিন্তু বাংলায় এখানে গ্রহণযোগ্য তরজমা হবে, তোমার কর্তব্য হলো (শিক্ষিকার উপদেশ শোনা)।

يحزنني أن يعصي الإنسان এখানে শাব্দিক তরজমা হলো মানুষের নাফরমানি করা আমাকে দুঃখিত করে, কিন্তু আরো সুন্দর তরজমা হলো,

এ বিষয়টি আমাকে দুঃখ দেয় যে, মানুষ নাফরমানি করে।

'এ বিষয়টি' হচ্ছে অতিরিক্ত অংশ, যার বিপরীতে আরবীতে কোন শব্দ নেই।

سرني أنك এর শাব্দিক তরজমা, আমাকে আনন্দ দিয়েছে যে, তুমি ... গ্রহণযোগ্য তরজমা, আমি আনন্দিত যে, তুমি .... কিংবা তুমি যে পরীক্ষায় ..... এজন্য আমি আনন্দিত।

عزمت على أن এর তরজমা হবে 'আমি প্রতিজ্ঞা করেছি যে, ...... করবো কিংবা আমি ...... করার প্রতিজ্ঞা করেছি। মোটকথা কোন অবস্থায় على এর বিপরীতে বাংলায় কোন শব্দ থাকবে না, কিন্তু আরবী عزم এর পরে على অব্যয় থাকা জরুরী।

**(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং শেষ বাক্যটির তারকীব লেখো**

**(গ) ১ ও ৫ এর বাক্যগুলোর তরজমা লেখো।**

**(ঘ) আরবীতে বলো–**

(১) তুমি কি তোমার ভাই থেকে ছোট না বড়? বড় কি তুমি না তোমার ভাই? ইসলামী বিশ্বের সমস্যা এই যে, সে চেনে না, কে তার শত্রু, আর কে মিত্র। হে মুশরিক! আমি আল্লাহর কাছে তোমার জন্য প্রার্থনা করি, যেন, তিনি তোমার বক্ষকে ইসলামের জন্য প্রসন্ন করে দেন।

(২) মনে হয় শয়তান তার কলবকে খায়র থেকে শরের দিকে ঝুঁকিয়ে দিয়েছে। হে লোকসকল! আমি জানি না, কীভাবে তোমরা তোমাদের রবের করুণা থেকে নিরাশ হও, অথচ তিনি কোরআনে বলেছেন, তোমরা আল্লাহর রহমত থেকে নিরাশ হয়ো না।

(৩) হে আলিম! আপনার অবশ্য কর্তব্য হলো সমাজ থেকে এই ফাসাদ বিলুপ্ত করা। যদি এই পাপাচার ও অনাচার না হতো তাহলে এই সমাজ জান্নাতের একটি টুকরা হতো।

(৪) আল্লাহর রাস্তায় তোমার জিহাদ করা আল্লাহর নিকট তোমার মর্তবা উঁচু করবে। হে সভ্য ছাত্র! শিক্ষকের সামনে তুমি তোমার আওয়ায উঁচু করো না। হে ফাতেমার বান্ধবী! তুমি কি এই বিষয়গুলো আমার কাছ থেকে লুকানোর জন্য আমার সাথে মিথ্যা বলছো?

(৫) আল্লাহর রাস্তায় তোমার মাল খরচ না করা আমাকে দুঃখ দেয়। তুমি কি দেখতে পাওনি যে, গত সপ্তাহে আমি ভীষণ সমস্যায় ছিলাম। জাহান্নামে যাওয়া পর্যন্ত মুনাফিক তার নিফাকের উপর বহাল থাকবে।

ব্যাখ্যা ঃ 'সমস্যা এই যে,' এখানে এই শব্দটি বাংলা ভাষার প্রয়োজনে এসেছে, আরবী তরজমায় শুধু أنَّ হবে।

কে শত্রু এবং কে মিত্র, কে তার শত্রু এবং কে মিত্র, কে তার শত্রু এবং কে তার মিত্র, যেভাবেই লেখো, এর তরজমায় আরবীতে যমীর আসবে, যেমন من هو صديقه و من هو عدوه তা ছাড়া তারতীবও বিপরীত হবে। এই তারতীব হচ্ছে উভয় ভাষার শব্দের নিজস্ব দাবী।

ফাসাদ বিলুপ্ত করা/ দূর করা/ মিটিয়ে দেয়া, যেভাবেই লিখি আরবীতে إبعاد এবং محو এর পরিবর্তে إزالة শব্দটিই হবে উপযোগী। এটা ভাষার রুচির বিষয়।

জান্নাতের একটি টুকরো, এখানে আরবী তরজমায় من অব্যয়টি উপযোগী হবে, অর্থাৎ قطعة من الجنة

**(ঙ) ৩ ও ৪ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

**(চ) উপরের অনুকরণে কোন বিষয়ে কিছু বাক্য লেখো।**

(ছ) বানান দেখো– করুণা – নিরাশ – হতাশ – আশ্বাস – আশ্বস্ত – স্বস্তি – নিজস্ব।

## তামরীন – ৬৮

(ক) বাংলায় বলো–

(١) يا صديقي العزيز ! قد قضيت معك وقتا طيبا فجزاك الله خيرا – أيها الطالب ! نجاحك في أن تجتهد في دراستك – أ يمكنك يا أخا بشير أن تساعدني في هذا الأمر ؟ لا يمكنني أن أرافقك في سفرك هذا – أن تموت خير لك من أن تخون وطنك .

(٢) لايرتوي طالب العلم من طلب العلم – ألا ترى في جمال هذا الكون العظيم جمال ربنا الكريم – كيف يستطيع المسلم أن يعيش في مجتمع غير إسلامي – انظر كيف رفع الله هذه السماء و كيف بسط هذه الأرض – لهذه القلعة مدفع كبير – هذه القلعة لها مدفع كبير .

(٣) لسليمان عرش عظيم - سليمان له عرش عظيم - كان لسليمان عرش عظيم - سليمان كان له عرش عظيم - إن لسليمان عرشا عظيما - إن سليمان له عرش عظيم - إن سليمان كان له عرش عظيم ·

(٤) مصباح الغرفة جيد - الغرفة مصباحها جيد - للغرفة مصباح جيد - الغرفة لها مصباح جيد - سمعت أن أخاك ماجدا يبقي في بيت القرية إلى أن تنتهي العطلة/ إلى نهاية العطلة ·

(٥) بلغني أن معلمنا الكريم عاد من سفر الحج - هذا عمل يوجب لك الرضوان و الغفران من الرب الرحمن - أيها الرجل الصالح ! قد أوجبت لك الجنة بعملك هذا - أوجب الله علينا قراءة الفاتحة في كل ركعة من الصلاة

(খ) রেখাযুক্ত বাক্যগুলোর তারকীব করো এবং তৃতীয় বাক্যটির তারকীব লেখো

(গ) ১ ও ৩ এর বাক্যগুলোর তরজমা লেখো।

(ঘ) আরবীতে বলো–

(১) এই শিক্ষকের কাছে একটি মূল্যবান বই আছে। এই শিক্ষক, তার কাছে একটি মূল্যবান বই আছে। মনে হয় এই শিক্ষকের কাছে একটি মূল্যবান বই আছে। মনে হয় এই শিক্ষক, তার কাছে একটি মূল্যবান বই আছে। এই শিক্ষকের কাছে একটি মূল্যবান বই ছিলো। এই শিক্ষক, তার কাছে একটি মূল্যবান বই ছিলো।

(২) যখন আমি কোরআন তিলাওয়াত করি তখন আমার হৃদয় নরম/বিগলিত হয়। কোরআনের তিলাওয়াত হৃদয় সমূহকে বিগলিত/নরম করে। হে ফাতেমা তুমি তোমার বান্ধবীকে তার বইটি ফিরিয়ে দেয়ার জন্য তার কাছে যাও।

(৩) আল্লাহর কালাম যদি না হতো তাহলো হৃদয় সমূহ আলোকিত হতো না। আমি রাশেদের সামনে এই কথাটি দোহরালাম যেন সে তা ভালোভাবে বোঝে। আমলের বরকতে মানুষের বৃদ্ধি পায়। আমল মানুষের ইলমকে বৃদ্ধি করে।

(৪) আমি আশংকা করছি যে, তোমার লোভ তোমাকে মানুষের সামনে অপদস্থ করবে। তোমার কাছে মৃত্যু আসার আগেই তুমি আল্লাহর কাছে তাওবা করো। আল্লাহর যিকির দ্বারা মুমিনের কলব আনন্দিত হয় এবং আলোকিত হয়।

(৫) তোমার আব্বা তার কাজ থেকে ফিরে আসার আগেই তুমি বাড়ীতে ফিরে আসো। হে মাজেদের বন্ধু খালেদ! কিভাবে তুমি এই দীর্ঘ সময় কাজ ছাড়া কাটিয়েছো। হে আলিম! তুমি তোমার কলম দ্বারা আল্লাহর রাস্তায় জিহাদ করো, যেমন সৈনিক তার তলোয়ার দ্বারা জিহাদ করছে।

**(ঙ) ৩ ও ৫ এর বাক্যগুলো আরবীতে লেখো।**

**(চ) তুমি কোরআন সম্পর্কে একটি রচনা লেখো।**

(ছ) বানান দেখো– সৈনিক – সমর – সামরিক – সৈন্যসমাবেশ।

# الكلمات الجديدة

## তামরীন ১ – ১০

| | |
|---|---|
| رحيم | চিরদয়াময় |
| أمْرٌ | বিষয় |
| مُصْحَفٌ | নুছখা, কুরআন শরীফ |
| الحديث | হাদীছ |
| القرآن | কোরআন শরীফ |
| مُجاهِدٌ | মুজাহিদ |
| الإسلام | ইসলাম |
| محمد صلى الله عليه وسلم | মুহাম্মদ (সা.) |
| الجنة | জান্নাত |
| عالِمٌ | আলেম |
| كافِرٌ | কাফের |
| مُسافِرٌ | মুসাফির |

## তামরীন ১ – ৮

| | |
|---|---|
| إيْمَانٌ | ঈমান |
| كُفْرٌ | কুফর, কুফরি |
| مَنْشُورٌ | ছড়ানো, খোলা |
| رحمَةٌ | রহমাত, দয়া, অনুগ্রহ |
| الجِهَادُ | জিহাদ |
| نَصيحَة | উপদেশ, নসীহত |
| مُبارك | বরকতপূর্ণ, বরকতময় |
| مِلْح | লবণ |
| سُكَّرٌ | চিনি |
| إنـاءٌ | পাত্র |
| خَبَرٌ | খবর, সংবাদ |
| كَلِمَةٌ | শব্দ |
| حَفِيْدٌ | নাতি |
| حَفِيْدَةٌ | নাতনি |
| طالِبٌ | একজন ছাত্র |
| بَلَدٌ | একটি দেশ |
| شُندرين | সুন্দরবন |
| الدنيا | দুনিয়া, পৃথিবী |
| سجن | কারাগার, জেলখানা |
| روح | প্রাণ, আত্মা |
| حَيَاة | জীবন |
| امَّةٌ | জাতি, উম্মত, উম্মাহ |

| | | | |
|---|---|---|---|
| وَرَقَـةٌ | পাতা, কাগজ | صَعْـبٌ | কঠিন |
| مُـشْرِك | মুশরিক | سَـهْـلٌ | সহজ |
| خَـالِق | স্রষ্টা, সৃষ্টিকর্তা | درس | পাঠ, সবক |
| مُـسْلِم | মুসলিম | جُمْلَة | একটি বাক্য |
| مِـرْآة | একটি আয়না | نَـجَـاة | মুক্তি, নাজাত |
| مُـشْـط | একটি চিরুনি | شَـهَـادة | শাহাদাত |
| كَـلام | কথা | عـذابٌ | আযাব, শাস্তি |
| حَـيٌّ | জীবন্ত, জীবিত | قـبـرٌ | কবর, সমাধি |
| مَـيْـتٌ | মৃত, প্রাণহীন, নিষ্প্রাণ | حـق | সত্য, হক |
| غـضـب | গযব, রাগ, ক্রোধ | جَـرْسٌ | (ঘণ্টা বাজানোর) বেল |
| الاتـفـاقُ | ইত্তেফাক (পত্রিকা) | قِـدْر (مؤنث) | ডেগ, পাতিল, হাড়ি |
| عِـلْـمٌ | ইলম, জ্ঞান | مُـنَـافـق | মুনাফিক |
| سُـكْـنى | বস্তি, বসতি | مُـرٌّ | তিতা, তিক্ত |
| شُـجَاع | সাহসী | حَـسَـدٌ | হিংসা |
| جَـبَـان | ভীরু | حَـاسِـد | হিংসুক |
| خَـائِـنٌ | খেয়ানতকারী, খেয়ানতদার | عَـمَـلٌ | আমল, কাজ |
| مُـؤْمِـن | মুমিন, বিশ্বাসী | سَـاحَـة | প্রাঙ্গণ |
| عَـرْشٌ | আরশ | سُـؤَال | প্রশ্ন |
| لا إله إلا الله | আল্লাহ ছাড়া নেই কোন ইলাহ | مَـصْـنَـع | কারখানা |
| جَـيْـبٌ | পকেট | عـامِـل | শ্রমিক |
| | **তামরীন ৯ – ১৫** | عـربـيـة | আরবী |
| سَـلَّـة | ঝুড়ি | مؤذّن | মুয়াজ্জিন |

| | |
|---|---|
| أذانٌ | আযান |
| بَرَكَةٌ | বরকত |
| مَلَكٌ | ফেরেশতা |
| قَمَرٌ | চাঁদ |
| هِلال | নতুন চাঁদ |
| بَدْر | পূর্ণিমার চাঁদ |
| مُتْحَف | যাদুঘর |
| ثَمَرٌ | ফল |
| شِفاء | শেফা, আরোগ্য |
| ذاكِر | যিকিরকারী |
| غافِل | গাফেল, উদাসীন |
| شاعِر | কবি |
| ذَيْل | লেজ |
| صَوْت | স্বর, আওয়াজ |
| خَيْط | সুতা |
| إبْرَة | সুঁই |
| عُنُق | গলা |
| الوُضُوْء | অযু |
| الصَّلاة | নামায |
| سِلاح | অস্ত্র |
| خِمار | ওড়না |
| هَدِيَّة | হাদিয়া, উপহার, উপঢৌকন |

| | |
|---|---|
| عَنْكَبُوت | মাকড়সা |
| مَالِح | নোনা, লবণাক্ত |
| جُنْدِيّ | সৈনিক |
| عَمِيق | গভীর |
| شِرْك | শিরক |
| عِبَادة | ইবাদত, উপাসনা |
| بَقَرَة | একটি গাভী |
| شاة | একটি বকরী |
| دِيْك | একটি মোরগ |
| دَجَاجَة | একটি মুরগী |
| بَطَّة | একটি হাঁস |

### তামরীন ১৬ – ২৫

| | |
|---|---|
| جِلْدٌ | চামড়া |
| قَرْن | শিং |
| ضَوْء | আলো |
| الشَّمْس | সূর্য |
| مُفْتَرِس | হিংস্র |
| نَوْم | ঘুম |
| حِرْص | লোভ |
| حَرِيص | লোভী |
| ضَرْع | ওলান |
| قُوَّة | শক্তি |

| | | | |
|---|---|---|---|
| بَيْنَ | মাঝে | قُوَّة | শক্তি |
| مَحَبَّة | মুহাব্বত | قَوِيّ | শক্তিশালী |
| نَجَّار | কাঠমিস্ত্রী, ছুঁতার | صالِح | সৎ |
| حَدَّاد | কামার | صَلاح | সততা |
| دُخَان | ধোঁয়া | مَرَض | রোগ |
| وَقْت | সময় | مَرِيْض | রোগী, অসুস্থ |
| نحن | আমরা | قارُوْنُ | কারূন |
| نِصْف | অর্ধেক | حَاتِمٌ | হাতিম |
| وَسَط | মাঝখান, মধ্যস্থল | ثَلاَّجَة | ফ্রিজ |
| تِمْساح | কুমির | ظَالِم | যালিম, অত্যাচারী |
| ساكن | অধিবাসী, বাসিন্দা | تِلاوَة | তেলাওয়াত |
| جاهل | অজ্ঞ, জাহেল, মূর্খ | خَلِيْفَة | খলীফা, প্রতিনিধি |
| تَوْبَة | তাওবা | حَدِيقَةُ الحَيَوانِ | চিড়িয়াখানা |
| تَائِب | তাওবাকারী | بُلْبُلٌ | বুলবুলি |
| مَقْبُول | মাকবূল, গ্রহণযোগ্য | عَذْبٌ | মিষ্ট |
| نَبِيّ | নবী | عَاشِق | আশেক |
| إِخْلاص | ইখলাছ, নিষ্ঠা | فَحْم | কয়লা |
| جَمَال | সৌন্দর্য | صَنَم | মূর্তি |
| لَذِيذ | সুস্বাদু, মজাদার | غَدِير | পুকুর |
| لَذَّة | স্বাদ | بِئْر | কূপ, কুয়া |
| حُلْو | মিষ্টি | عَمِيق | গভীর |
| حَلاوَة | মিষ্টতা | مَحَطَّة | স্টেশন |

| আরবী | অর্থ | আরবী | অর্থ |
|---|---|---|---|
| نِفَاق | কপটতা, নেফাক | ثَوْر | ছাওর (পাহাড়) |
| مَظْلُوم | মযলূম | شُجَاع | সাহসী |
| هَاتِف | টেলিফোন | شَجَاعَة | সাহস |
| ثَوْر | ষাঁড় | غِيْبَة | গিবত |
| فَدًا | পদ্মা | عَادَة | অভ্যাস |
| سُوق | মার্কেট | ذَنْب | পাপ |
| عَدُوّ | শত্রু | مِنْبَر | মিম্বার |
| عَدَاوَة | শত্রুতা | مَصْنَع | কারখানা |
| صَدِيق | বন্ধু | ثَوْب | কাপড় |
| صَدَاقَة | বন্ধুত্ব | بنغالي | বাঙ্গালী |
| ظَرْف | খাম | جَمُنا | যমুনা |
| بِطَاقَة | কার্ড | تَسْلِيمَةُ | তাসলিমা |
| عِيد | ঈদ | فَاجِرة | পাপাচারী |
| رِسَالَة | চিঠি | قَانِعٌ | অল্পতুষ্ট |
| مِعْرَاج | মে'রাজ | قَانِعَة | অল্পেতুষ্ট |
| مَكَّة | মক্কা | خَطِيب | খতিব, বক্তা |
| مَكْتَب | দফতর, অফিস | جُمُعَةٌ | জুমুআ |
| زَمْزَمُ | জমজম | شَاكِر | কৃতজ্ঞ |
| مَدِينَة | মদীনা | شُكْر | কৃতজ্ঞতা |
| اللُّغَةُ العربِيَّة | আরবী ভাষা | صفة | গুণ |
| مَال | সম্পদ | خَبِيثَة | খবীছ, খারাপ |
| عَابِد | ইবাদতকারী, পূজারী | لَعْنَة | অভিসাপ |

| | |
|---|---|
| কা'বা | كَعْبَة |
| তামা | نُحَاس |
| লোহা | حَدِيد |
| হাতুড়ি | مِطْرَقَة |
| কলা | مَوْز |
| রস | عَصِير |
| দারিদ্র | فَقْر |
| সচ্ছলতা | غَنِيّ |
| বাগদাদ | بَغْدَادُ |
| কায়রো | قَاهِرُ |
| ফিলিস্তিন | فِلَسْطِين |
| আকছা | أقصى |
| কাশ্মীর | كَشْمِير |
| আফগানিস্তান | افغانستان |
| রক্ত | دَمٌ |
| অশ্রু | دَمْعٌ |
| কবুল, গ্রহণযোগ্য | مَقْبول |
| রাস্তা | سَبِيْل |
| জওয়াব | جواب |
| দিন | يوم |
| অবস্থা | حال |
| ছাই | رَماد |

| | |
|---|---|
| বান্দী | أمَة |
| মাগরিব | مَغْرِب |
| কেয়ামাত | قِيَامة |
| করাত | مِنْشَار |

## তামরীন ২৬ – ৩০

| | |
|---|---|
| দক্ষ | مَاهِر |
| দক্ষতা | مَهَارَة |
| রোযা | صَوْم |
| ফজর | فَجْرٌ |
| হজ্জ | حَج |
| ওয়াজিব | واجب |
| জামায়াত | جَماعة |
| এক, কেউ | أحد |
| কলম দ্বারা | بالقلم |
| নিয়ত | نية |
| একটি কুমির | تِمْساحة |
| রিযিক | رزق |
| লোভী | حريص |
| লোভ | حِرْص |
| ছফর | سَفَر |
| আখেরাত | آخرة |
| বুদ্ধি, জ্ঞান | عَقْل |

| العربية | বাংলা |
|---|---|
| في طلبه | তার সন্ধানে, তার খোঁজে |
| لغة | ভাষা |
| ظَرْف | খাম |
| مِن | হতে, থেকে |
| هَلاك | ধ্বংস |
| كَذِب، كِذْب | মিথ্যা |
| صَداقة | বন্ধুত্ব |
| حَياء | লজ্জা |
| ذكاء | মেধা |
| غباء | নির্বুদ্ধিতা, বোকামী |
| لَعْنَة | অভিসম্পাত, অভিশাপ |
| البنغالية | বাংলা |
| شَفَة | ঠোঁট |
| عند أيِّ تلميذ | কোন্ ছাত্রের কাছে? |
| إلى أيِّ تلميذ | " " " |
| بِنتُ أيَّةِ لَبَّانةٍ | কোন গোয়ালিনীর মেয়ে? |
| بِطاقة | কার্ড |
| بِطاقةُ الدُّخول | প্রবেশপত্র |
| رِسالةٌ/خِطاب | চিঠি |
| العربي | আরবীয় |
| هاتِف | ফোন |
| سَمَّاعة | রিসিভার |

| العربية | বাংলা |
|---|---|
| زُجاج | কাঁচ |
| مَرَق | ঝোল |
| نظافة | পরিচ্ছন্নতা |
| ضرورِيَّة | আবশ্যকীয় অপরিহার্যত |
| جودة | উৎকৃষ্টতা, উত্তমতা |
| رِيْشَة | নিব, পালক |
| مُصِيبَة | বিপদ |
| جُودة القَلَمِ بِجودةِ الرِيْشةِ | কলমের উৎকৃষ্ট নিবের উকৃষ্টতার কারণে (হয়) |
| زِينَةٌ | সৌন্দর্য, শোভা |
| بِ | মাধ্যমে, দ্বারা, সাথে |
| ضَخْم | বিশাল, মোটা, অতিকায় |
| تَواضُع | বিনয় |
| مَحْبوب | প্রিয় |
| مَهارة | দক্ষতা |
| إلى | দিকে, পর্যন্ত |
| جُبْن | ভিরুতা |
| غِنَاء | স্বচ্ছলতা |
| بَعِيْد | দূরবর্তী |
| كَرِيهٌ | মন্দ, অপছন্দনীয়, নিকৃষ্ট |
| رائِحَة، كَرِيْهَةٌ | দুর্গন্ধ। |
| حَلّ | সমাধান |

| | |
|---|---|
| جُرْم | অপরাধ |
| شـر، ردئ، خبيث | নিকৃষ্ট |
| ضُعْف | দুর্বলতা |
| زمـان | যামানা, কাল, যুগ, সময় |
| منزل | ঘর, বাসস্থান |
| مَعْبَد | মন্দির, উপাসনালয় |
| نُحاس | তামা |
| دعـوة | দাওয়াত, আহ্বান |
| كِذْب | মিথ্যাবাদিতা |
| هلاك | ধ্বংস, বরবাদী |
| مِصر | মিশর, শহর |
| مِصْريّ | মিশরীয়, শহুরে |
| حِبْر | কালি |
| بمَعْصِيته | তার অবাধ্যতার কারণে, তার নাফরমানির কারণে |
| نَجَاته | তার মুক্তি |
| غِلاف | প্রচ্ছদ |

## কুরবানীর ছুটির কাজ

### তামরীন ১ – ১০

| | |
|---|---|
| مِكواة | ইস্ত্রি |
| الصِراط المستقيم | সরল পথ |
| كِتابَة | লেখা |

| | |
|---|---|
| مُجْتَمَع | সমাজ |
| طَاهِر | পবিত্র |
| طَهَارَةٌ | পবিত্রতা |
| بُعْد | দুরবর্তীতা |
| دُمْيَة | পুতুল |
| لُعْبَة | খেলনা |
| خَمْرٌ (مؤنث) | মদ |
| حَرامٌ | হারাম |
| فَسَادٌ | ফাসাদ, বিশৃংঙ্খলা |
| نَظَافَةٌ | পরিচ্ছন্নতা |
| آخِرة | শেষ, আখেরী |
| نَظِيْفٌ | পরিচ্ছন্ন |
| الغُسْلُ | গোসল |
| غَبَاء | মেধাহীনতা |
| رامِشُ | রমেশ (ব্যক্তির নাম) |
| وَلَدٌ، ابن | সন্তান |
| أمانة | আমানত |
| نِيَّة | নিয়ত |
| خَيْمَة | তাবু |
| مِنْجَل | কাস্তে |
| حادّ | ধারালো |
| مُجْرِم | অপরাধী |

| | |
|---|---|
| كِتابَة اليد | হাতের লেখা |
| سليمانُ | সোলায়মান |
| الأزهرُ | আল আযহার |
| القاهرة | কায়রো |
| مَلك | রাজা, বাদশাহ |
| مُخْلِص | মুখলিছ |
| ذَرَّة | কণা |
| عن | থেকে, সম্পর্কে |
| مَكان | জায়গা, স্থান |
| مَقْعَد | আসন |
| عاشِرْ | দশম |

## কুরবানীর পর

### তামরীন ১ – ১০

| | |
|---|---|
| ظَلام | অন্ধকার |
| جَسَد | শরীর |
| جائِع | ক্ষুধার্ত |
| عَطْشَانُ | পিপাসার্ত |
| قُدْرَة | কুদরত, ক্ষমতা |
| فَرْخ | ছানা |
| حَمّام | গোসলখানা |
| طاعة | আনুগত্য |
| نَفْس | নফস, মন |

| | |
|---|---|
| سبب | কারণ |
| يومِيّ | দৈনিক |
| أسبوع | সপ্তাহ |
| أسْبوعيّ | সাপ্তাহিক |
| مَجْلِس | মজলিস |
| حَفْلَة | হাফলা, সভা |
| شَهْرِيّ | মাসিক |
| سَنَوِيّ | বার্ষিক |
| عُطْلَة | ছুটি |
| كاكس بازار | কক্সবাজার |

### তামরীন ১১ – ১৫

| | |
|---|---|
| ذَهَبٌ | সোনা, স্বর্ণ |
| ذَهبِيّ | সোনালী |
| فِضَّة | রূপা |
| فِضِّيّ | রূপালী, রৌপ্য |
| دِينار | দিনার |
| دِرْهم | দিরহাম |
| خاتم | আংটি |
| دِينِيّ | ধর্মীয়, দ্বীনী |
| خِدْمة | খেদমত, সেবা |
| يَدَوِيّ | হাতের সাথে সম্পর্কিত |
| قُنْبُلَة يدويَّة | হাতবোমা |

| | |
|---|---|
| فَتَاة | যুবতী, তরুণী |
| امتحان | পরীক্ষা |
| أُفُق | দিগন্ত |
| بَدْر | পূর্ণিমার চাঁদ |
| بَرّ | স্থল |

**তামরীন ১৬ – ২০**

| | |
|---|---|
| عَمِيق | গভীর |
| عُمُق | গভীরতা |
| قِلَّة | স্বল্পতা |
| نَافِعَة | উপকারী |
| غَفْلَة | গাফলত, গাফিলতি, উদাসীনতা |
| شَرَاب | পানীয়, শরবত |
| صَحْن | থালা, বাসন, প্রাঙ্গণ |
| فِنَاء | চত্বর, আঙিনা, আশপাশ |
| قَادِيَانِي | কাদিয়ানী |
| فَاتِحَة | ফাতেহা |
| حَرِير | রেশম |
| حَرِيرِيّ | রেশমী |
| حَرَام | হারাম |
| بُرْتُقَال | কমলা |
| رَعِيَّة | প্রজা |
| وَزِير | উজির |
| ساعَة يدوِيَّة | হাতঘড়ি |
| سَماوِيّ | আসমানী, আকাশি |
| صَبَاحِيَّة | প্রভাতি, প্রাতঃকালীন |
| مَسائِيَّة | সান্ধ্যকালীন, সান্ধ্য |
| قاموس | অভিধান |
| عالَمٌ | বিশ্ব, জগত |
| عَالَمِيَّة | বিশ্ব, জাগতিক |
| بِلاد | দেশ |
| راكِب | যাত্রী |
| شَدِيد | মারাত্মক, প্রচণ্ড, ভীষণ |
| عَزِيز | প্রিয় |
| رَيَّانُ | (পান করে) পরিতৃপ্ত |
| أمانة | আমানত |
| إنسانيٌّ | মানবিক |
| خِيانة | খেয়ানত, বিশ্বাসভঙ্গতা |
| حَيَوانِيّ | পাশবিক |
| سَعِيد | সৌভাগ্যবান, সুখী, সুখময় |
| سَعادَة | সৌভাগ্য, সুখ |
| أُسْرَة | পরিবার |
| رِيْف | মহল্লা, পল্লী, গ্রাম |
| رِيْفِيّ | পল্লীয়, গ্রামীণ |
| فَتًى | যুবক, তরুণ |

| আরবি | বাংলা |
|---|---|
| حَبَّة | একটি দানা |
| قَمْحٌ | গম |
| زَارِع | চাষী |
| خَشَب | কাঠ |
| خَشَبِيّ | কাষ্ঠ |
| حَرْب | যুদ্ধ |
| حَرْبِيّ | যুদ্ধের সাথে সম্পর্কিত, যুদ্ধবাজ |
| مِدْفَعِيّ | গোলন্দাজ |
| مَجَلَّة | ম্যাগাজিন |
| عَدَد | সংখ্যা |
| عُنْوان | শিরোনাম, ঠিকানা |
| دِراسَة | পড়ালেখা, অধ্যয়ন |
| هِجْرَة | হিজরত |
| مَسْألة | মাসআলা, সমস্যা |
| رِيَاء | রিয়া, লৌকিকতা |
| شُعْبَة | অঙ্গ |
| مِنْشَفَة | তোয়ালে |
| سِكِّيْن | ছুরি |
| شَمْسٌ | সূর্য, রোদ |
| شَمْسِيّ | ছাতা |
| مَطَر | বৃষ্টি |
| مَطَرِيَّة | ছাতা |

| আরবি | বাংলা |
|---|---|
| ظِلّ | ছায়া |
| مِظَلَّة | ছাতা, ছায়া |
| صِحِّيّ | স্বাস্থ্যসম্মত |
| جَحِيْم | জাহান্নাম |
| جَلَّاد | জল্লাদ |
| مُجْرِم | পাপি, অপরাধী |
| الظُّهور | প্রকাশ পাওয়া |
| الشَّرْح (ف) | খ্যাখ্যা করা, উন্মুক্ত করা |
| المَنْع (ف) | বাধা দেয়া, নিষেধ করা |
| النَّشْر (ن) | ছড়িয়ে দেয়া, প্রচার করা |
| القَتْلُ (ن) | হত্যা করা, কতল করা |
| الحَصَادُ (ن) | ফসল কাটা |
| الزَّرْع (ف) | (ফসল) বোনা, বুনা |
| الرِزْقُ (ن) | দান করা, রিযিক দান করা |
| الشُّكْرُ (ن) | শোকর করা, কৃতজ্ঞতা জানানো |
| الفَرَحُ (س) | খুশি হওয়া, আনন্দিত হওয়া |
| الجَرْح (ف) | জখম করা, আহত করা |
| العَمَل (س) | আমল করা, কাজ করা |
| الحَرْث (ن) | জমি চাষ করা, (বা কর্ষণ করা) |
| السَّرِقَة (ض) | চুরি করা |

## তামরীন ২১ – ২৫

| আরবি | বাংলা | আরবি | বাংলা |
| --- | --- | --- | --- |
| ثَمِين | মূল্যবান | مُشْكِلَة | সমস্যা |
| بَرِّيّ | স্থলীয় | حَلّ | সমাধান |
| مائِيّ | জলীয় | لَحْظَة | এক মুহূর্ত |
| كَسَل | অলসতা | قَوْم | সম্প্রদায় |
| فِتْنَة | ফেৎনা | ثَمَن | মূল্য |
| صَابُونَة | সাবান | آلَة | যন্ত্র, মেশিন |
| مَقْبَرَة | কবরস্থান | ما | কোন জিনিস |
| عُشّ | পাখির বাসা | وَطَن | স্বদেশ |
| جار | প্রতিবেশী | سُرُور | আনন্দ |
| قالِب | দেহ, কঙ্কাল | مَرَّة | একবার |
| حَيّ | জনপদ, এলাকা | كَما | যেমনভাবে, যেমন, যেভাবে |
| شَبَكَة | জাল | عِزّ | সম্মান, মর্যাদা |
| فُطُور | ইফতার | حَقِيقَة | বাস্তবতা |
| السَبْت | শনিবার | حَبِيب | হাবীব, প্রিয়, প্রিয়তম |
| الأَحَدُ | রবিবার | مَالِيّة | আর্থিক |
| الإثْنَين | সোমবার | عِلْمِيَّة | ইলমী |
| الثُلاثاء | মঙ্গলবার | مَوَدَّة | ভালোবাসা, সম্প্রীতি |
| الأرْبِعاء | বুধবার | عَلاقَة | সম্পর্ক |
| الخَمِيس | বৃহস্পতিবার | حِسَاب | হিসাব |
| الجُمُعَة | শুক্রবার | تاريخ | ইতিহাস |
| سَوْط | চাবুক | شَخْص | ব্যক্তি, আকৃতি |
| لادِينِيَّة | ধর্মহীন | شَخْصِي | ব্যক্তিগত |

| | |
|---|---|
| حُكومَة | শাসক |
| المَرَضُ (س) | অসুস্থ হওয়া |
| الدَفْن (ض) | দাফন করা |
| الرُقُود | শোয়া, শয়ন করা |
| الطَلَبُ (ن) | তলব করা, চাওয়া |
| | প্রার্থনা করা, তালাশ করা |
| الظُلْمُ (ض) | জুলুম করা, অত্যাচার করা |
| النَفْعُ (ف) | উপকার করা |
| الذِكْر (ن) | যিকির করা, স্মরণ করা |
| | আলোচনা করা |

## তামরীন ২৬ – ৩০

| | |
|---|---|
| مَعْنىً | অর্থ |
| الإِثْـم | পাপ, অন্যায় |
| شَمْسِيّ | সৌর |
| قَمَرِيّ | চান্দ্র |
| هِجْرِيّ | হিজরী |
| مِيْلادِيّ | খৃষ্টীয় |
| حِيْلَة | কৌশল, কূটকৌশল, চক্রান্ত কুটচাল |
| مُسْتَشْفىً | হাসপাতাল |
| كِنانة | তূণীর |
| دَواء | ঔষধ, অষুধ |
| أو | কিংবা, অথবা, বা |

| | |
|---|---|
| شَاطِئ | তীর, (নদীর, সমুদ্রের) |
| كَأس | পেয়ালা, কাপ |
| كَأس عالَمِيّ | বিশ্বকাপ |
| نُصْرَة | সাহায্য |
| الهِنْدُ | হিন্দুস্তান, ভারত |
| قِيْمَة | মূল্য |
| جَانِب | পাশ |
| قَاطِعُ الطريق | ডাকাত |
| قَافِلَة | কাফেলা |
| السُّحُور | সাহ্‌রী |
| مُذْ، مُنْذُ | যাবৎ |
| عَيْب | দোষ |
| الطَّيَّارَة | ঘুড়ি |
| الوَرَقِيَّة | কাগজী, কাগুজে |
| فِسْق | পাপ, পাপাচার |
| نَبَوِيّ | নববী |
| القَبُول (س) | কবুল করা, গ্রহণ করা |
| الإفساد | নষ্ট করা, ধ্বংস করা |
| | ফাসাদ বা বিশৃংখলা করা |
| الهَلاك (ض) | হালাক করা, ধ্বংস করা |
| الإهلاك | হালাক করা, ধ্বংস করা |
| العَوْد (ن) (إلى ...) | ফিরে আসা, |

| | |
|---|---|
| | প্রত্যাবর্তন করা |
| الإخطاء | ভুল করা |
| الإعادة | পুনরাবৃত্তি করা, পুনরায় করা |
| | ফেরানো |
| الفساد (ن) | নষ্ট হওয়া |
| السُحُور (ف) | সেহরী খাওয়া |
| السَحُور | সেহরী |

**তামরীন ৩১ - ৪০**

| | |
|---|---|
| القَادِم | আগামী |
| حَاسُوبٌ | কম্পিউটার |
| بأس | শক্তি |
| رَكْعَة | এক রাকাত |
| ظَاهِرٌ | প্রকাশ্য |
| باطن | গোপনীয় |
| شَعْبٌ | জনগণ, প্রজা |
| جَهْل | মূর্খতা |
| المرأ | পুরুষ |
| شَرِيعة | শরীয়ত |
| ألا | জেনে রাখো, শোনো |
| مَنام | ঘুম, স্বপ্ন |
| أجنَبِيَّة | অপরিচিত |
| الغِناء | গান |

| | |
|---|---|
| سَمّ | বিষ |
| حَيَّة | সাপ |
| أَهْل | অধিবাসী |
| الليل المُظْلِمُ | অন্ধকার রাত |
| الفَجر | ভোর |
| ثَرْوَة | সম্পদ |
| شَقِيّ | দূর্ভাগা হতভাগা |
| شَقاء | দূর্ভাগ্য |
| مِسْكِين | মিসকীন |
| مُسْتَقْبَل | ভবিষ্যৎ |
| قَصْرٌ | অট্টালিকা |
| فَضْل | দয়া, অনুগ্রহ |
| الطُّور | তূর পাহাড় |
| صحيح | সঠিক, নির্ভুল |
| نَمْل | পিঁপড়া, পিপিলিকা |
| صيف | গ্রীষ্মকাল, গরমকাল |
| شتاء | শীত, শীতকাল |
| عندما | যখন (مضارع এর ক্ষেত্রে) |
| لَمَّا | যখন (ماضي এর ক্ষেত্রে) |
| قِيادة | নেতৃত্ব |
| حِكْمة | হিকমত, প্রজ্ঞা |
| رِزْق | রিযিক, দান |

| | |
|---|---|
| الإظلام | অন্ধকার হওয়া, অন্ধকার করা, (আঁধার হওয়া) |
| أظلم الليلُ | রাত আঁধার হল |
| أظلم الغَيْمُ السماءَ | মেঘমালা আকাশ অন্ধকার করে ফেলল। |
| الفَرْض (ض) (– على ...) | ফরয করা অপরিহার্য বা আবশ্যক করা |
| الدرْس (ن) | পাঠ গ্রহণ করা, অধ্যয়ন করা |
| التدريس | শিক্ষাদান করা, পড়ানো |
| الإصلاح | সংশোধন করা |
| التوضُّأ | অযু করা |
| الانتفاع | উপকৃত হওয়া |
| الصُعود (س) (على ..) | চড়া, উপরে ওঠা, আরোহণ করা |
| الخطبة (ن) | খুতবা দেয়া, ভাষণ দেয়া বক্তৃতা দেয়া |
| الإغراق | ডোবানো, ডুবিয়ে দেয়া |
| المَشِيْئَة (س) | ইচ্ছা করা |
| الاجتهاد | পরিশ্রম করা |

তামরীন ৪১ ৪৫

| | |
|---|---|
| أمْسِ | গতকাল |

| | |
|---|---|
| تِجَارة | ব্যবসা |
| سِلْعة | পণ্য, দ্রব্য |
| عِنْد | সময়, কাছে |
| عِنْد النوم | ঘুমের সময় |
| الحاجَة | অভাব |
| ذو الحاجة | অভাব, অভাবগ্রস্ত, প্রয়োজনগ্রস্ত |
| بَدَن | শরীর, দেহ |
| زَوْرَق | নৌকা |
| إنْ | যদি |
| صاحِب | সঙ্গী |
| الطِيْبُ | সুগন্ধি |
| الإنقَاذُ | রক্ষা করা, উদ্ধার করা |
| الإسراف | অপচয় করা |
| الذَبْحُ (ف) | জবাই (যবেহ) করা |
| الرُسُوب (ن) (رسب في الامتحان) | পরীক্ষায় অকৃতকার্য হওয়া |
| السُقوط (ن) | পড়ে যাওয়া |
| سَقَط في الامتحان | ... অকৃতকার্য হল |
| سقَط على الأرضِ | ভূপাতিত হল |
| الإسقاط | ভূপাতিত করা ফেলে দেয়া, (মাটিতে ফেলে দেয়া) |
| الإظهار | প্রকাশ করা |

| | | | |
|---|---|---|---|
| صَيْفِيَّة | গ্রীষ্মকাল | نَجَاسة، نَجَسٌ | অপবিত্রতা, নাজাসাত |
| فَقَطْ | শুধু | ثَنَاء | প্রশংসা |
| الوَفَاء | বিশ্বস্ততা | رَبِيْع | বসন্ত |
| غُرْفَة الاستراحة | বিশ্রামকক্ষ | الحَلْيُ | অলংকার |
| حِيْنَما | যখন | سِنّ | দাঁত, বয়স |
| تَعبَانٌ | ক্লান্ত | لَونٌ | রং |
| الوِلادَة | জন্ম | سَابِح، سَبَّاح | সাঁতারু |
| مَهْد | দোলনা | أمر | বিষয় |
| اللحد | কবর | ذَوْق | স্বাদ, রুচি |
| المَمَات | মৃত্যু | فَاحِش | অশ্লীল |
| حُر | স্বাধীন, স্বাধীন পুরুষ | رَصَاصَة | একটি গুলি |
| حُرِّيَّة | স্বাধীনতা | غُرْفَة المُطالعة | পাঠকক্ষ |
| جَوّ | শূন্য, মহাকাশ, মহাশূন্য, পরিবেশ | شَبْعانُ | ভরপেট (খাবার পর) |
| ابتدائيّ | প্রাথমিক | سَيِّد | সাইয়্যেদ, নেতা |
| زادٌ | পাথেয় | ضِدّ | বিপরীত, বিরুদ্ধে |
| المصلى | নামাযের স্থান | بَيْتُ الدَجاجَة | খোয়াড় |
| إن شاء الله | আল্লাহ যদি চান | ثَعْلَب | শিয়াল |
| خُلُق، أخلاق | চরিত্র | ثَعْلَبَة | শিয়ালনী |
| مَوْج | ঢেউ | مَاكِر | ধূর্ত |
| تَارة | বার | مَتِيْن | শক্ত, মজবুত |
| أخرى | দ্বিতীয়, অন্য | دَجَّال | দাজ্জাল |
| كَيْ | যেন, যাতে | مِدْخَنَة | চিমনী |

| | | | |
|---|---|---|---|
| وَرَقُ اللَّعِبِ | তাশ | عُمُر | বয়স |
| باكِستان | পাকিস্তান | مَرْءٌ | মানুষ |
| سَاحِل | সমুদ্রের তীর | ساعة شمسيَّة | সূর্যঘড়ি |
| صَباحِيٌّ | প্রাতঃকালীন | خَطَأٌ مَطْبَعِيٌّ | প্রেসের ভুল |
| غَيرُ نَاضِجٍ | কাঁচা | سَاعَة رِمَالِيَّة | বালুঘড়ি |
| حَانوت | দোকান | رَمْل | বালি |
| قِطْعَة | এক টুকরা | رَمْلِيٌّ | বেলে, বালুর |
| بُرُودَة | ঠাণ্ডাত্ব, শীতলতা | كُوخ | কুঁড়ে ঘর |
| مَزرَعَة | জমি, খামার | مَسْرُور | আনন্দিত |
| شَك | সন্দেহ | الشَرِيعة الإسلامية | ইসলামী শরীয়ত |
| حَيَّة خَبيثة | দুষ্ট সাপ | فَرِيْضَة | ফরজ |
| حَرارة الجِسْم | শরীরের তাপ | مَعْروف | সৎকাজ |
| بُرُودة الماء | পানির শীতলতা | مُنْكَر | অসৎকাজ |
| أخير | সর্বশেষ | فَلاح | কল্যাণ |
| بورنما | পূর্ণিমা (পত্রিকা) | قَابِل للزِّراعة | চাষউপযোগী |
| عَصا | লাঠি | نَاصِح | উপদেশদাতা |
| مَاكِيْنَة | মেশিন | قِشْر | খোসা |
| خَطَأ | ভুল | فُطُور | নাস্তা |
| مَطْبَع | প্রেস, ছাপাখানা | مَقَالَة | প্রবন্ধ |
| مَعِدَة | পাকস্থলী | لَهْو | খেলাধুলা |
| الشَهْرُ الحَاضِر | চলতি মাস | تَارة أخرى | আবার |
| شَارِب | পানকারী | عَرَق | ঘাম |

| | |
|---|---|
| أبو جَهْلٍ | আবু জাহল |
| كِبْر | অহংকার |
| مُحتَاج | মুখাপেক্ষী, অভাবী |
| وِلادَة | জন্ম |
| جَهَالَة | মূর্খতা |
| أمْن | নিরাপদ |
| دَرَجَة | মর্তবা, মর্যাদা |
| يَهُودِيّ | একজন ইহুদী |
| يَهود | ইহুদী সম্প্রদায় |
| فَانِية | ক্ষণস্থায়ী |
| شَرِيْر | দুষ্ট |
| أمِير | বাদশাহ |
| دائرة | বৃত্ত |
| سِر | ভেদ, রহস্য |
| ثُعْبان | অজগর |
| مُؤظَّف | চাকুরীজীবী |
| وَسْط | মধ্যস্থল, মাঝ, মধ্যখান |
| ثَوْر | ছাওর পর্বত |
| مَيْسَر | জুয়া |
| حَارِس | প্রহরী, পাহারাদার |
| لُعَاب | লালা |
| خِنْزِير | শুকর, শুয়োর |
| إزار | লুঙ্গী |
| فَهْد | চিতাবাঘ |
| زَرافَة | জিরাফ |
| أرنَب | খরগোশ |
| سُلَحْفاة | কচ্ছপ |
| مَولِد | জন্মভূমি |
| مَحْوا | মহুয়া |
| آدم جي | আদমজী |
| بِطاقة البريد | পোস্টকার্ড |
| صندوق البريد | লেটার বক্স, চিঠির বাক্স |
| غِطاء | ঢাকনা |
| البَدْء (ف) | শুরু করা |
| الابتداء | শুরু হওয়া |
| السخَطُ (س) | অসন্তুষ্ট / রুষ্ট হওয়া |
| الإسخاط | অসন্তুষ্ট করা |
| التَطَهُّر | তাহারাত হাসিল করা, পবিত্র হওয়া |
| التطهير | পবিত্র করা |
| التغليق | বন্ধ করা |
| الإغلاق | বন্ধ করা |
| النَيْل (س) | অর্জন করা, লাভ করা |

| | |
|---|---|
| البَسْطُ (ن) | বিছানো, মেলে ধরা, প্রসারিত করা |
| الرَجَاء (ن) | আশা করা, আকাঙ্ক্ষা করা |
| الكَسْبُ (ض) | উপার্জন করা |
| الانْتِشارُ | প্রসার লাভ করা, ছড়িয়ে পড়া, বিক্ষিপ্ত হওয়া |

**তামরীন ৪৬ – ৪৮**

| | |
|---|---|
| التَأدِّي | আদায় করা |
| الاجْتِناب (عن) | পরিহার করা, বেচে থাকা |
| التأذِين | আযান দেওয়া |
| تُراب | মাটি |
| جَناح | ডানা |
| بِلا | ছাড়া, ব্যতীত |
| المَلأُ (ف) | পূর্ণ করা |
| ذَرَّة | কণা |
| أكْيَاسٌ (واحد كِيْس) | ব্যাগ, থলে |
| اللِصُّ | চোর |

**তামরীন ৪৯ – ৫৯**

| | |
|---|---|
| أبَدِية | চিরস্থায়ী |
| النَّهْرُ (ف) | ধমক দেয়া |
| مِنْ يَدِ الظالِم | জালিমের কবল |
| السواك | মেসওয়াক |
| ضِد / على .... | বিরুদ্ধে |
| الرَمْيُ (ض)، الإلقاء | ছুঁড়ে মারা |
| مَكْر | ষড়যন্ত্র, চক্রান্ত, ধোকা, |
| المَلْعُون | অভিশপ্ত |
| البارِحَة | গত রাত |
| الرَقْص (ن) | নাচা |
| فُجُور | পাপাচার |
| الشُهْرة | প্রসিদ্ধি |
| التَفَكُّر، التدَبُّر | ভাবা, চিন্তা করা |

**তামরীন ৬০ – ৬৮**

| | |
|---|---|
| الضيْف القادِم | আগত মেহমান |
| الإهداء (إلى) | হাদিয়া দেয়া |
| ضِدّ | বিপরীত |
| فور (على) | তৎক্ষণাৎ, ঐ মুহূর্তে |
| الهدْم (ض) | গুঁড়িয়ে দেওয়া, ধ্বসিয়ে দেওয়া |
| الالتحاق | যুক্ত হওয়া |
| سَحَابة | মেঘমালা |
| التراويح | তারাবীহ (...র নামায) |
| غَيْرَة | মানসম্মান, আত্মমর্যাদাবোধ |
| الإسراع (إلى) | তাড়াতাড়ি করা |

| | | | |
|---|---|---|---|
| سِياسي | রাজনৈতিক | الإشراف (على) | উঁকি দেওয়া |
| الانتصار | জয়লাভ করা | الرأي | মত, সিদ্ধান্ত |
| ألمانيا | জাপান | العَزْم (ض) | প্রতিজ্ঞা করা |
| الباقية | অবশিষ্ট | الكَوْن | হওয়া |
| اقتصادي | অর্থনৈতিক | | |

# الصفات فقط و الصفات مع الذوات

## শুধু গুণ এবং গুণসহ বস্তু বা ব্যক্তি

| Arabic | Bengali |
|---|---|
| جَمِيل | সুন্দর |
| جَمال | সৌন্দর্য (সৌন্দর্যতা) |
| نَظِيْف | পরিচ্ছন্ন |
| نَظَافَة | পরিচ্ছন্নতা |
| وَسِخٌ | ময়লা জিনিস |
| وَسَخ | ময়লা |
| ذَكِيّ | মেধাবী |
| ذَكاء | মেধা |
| غَبِيّ | মেধাহীন, বোকা, নির্বোধ |
| غَبَاء | মেধাহীনতা, বোকামী, নির্বুদ্ধিতা |
| فَقِيْر | দরিদ্র |
| فَقْر | দারিদ্র্য |
| قَلِيْل | অল্প |
| قِلَّة | অল্পতা |
| كَثِير | অধিক |
| كَثْرَة | আধিক্য, প্রাচুর্য |
| أَمِيْن | বিশ্বাসী, আমানতদার |
| أَمانَة | বিশ্বস্ততা, আমানত |
| بَخِيل | কৃপণ |
| بُخْل | কৃপণতা |
| كَسْلانُ | অলস |
| كَسَل | অলসতা |
| ضَعِيْف | দুর্বল |
| ضُعْف | দুর্বলতা |
| صَدِيق | বন্ধু |
| صَدَاقَة | বন্ধুত্ব |
| عَدُوّ | শত্রু |
| عَدَاوة | শত্রুতা |
| حَارّ | গরম, উষ্ণ |
| حَرارة | উষ্ণতা, উত্তাপ |
| حُلْوٌ | মিষ্টি |
| حَلاوة | মিষ্টতা |
| مَالِح | নোনা, লোনা, লবণাক্ত |
| مِلْح | নুন, লবণ |
| ذَاكِر | যিকিরকারী |
| ذِكْر | যিকির |
| صالِح | সৎ |
| صَلاحة | সততা |
| مَوت | মৃত্যু |
| قَيِّم | দামী |
| قِيْمَة | দাম, মূল্য |
| نَشِيْط | উদ্যমী |

| | | | |
|---|---|---|---|
| نَشَاط | উদ্যম (উদ্যমতা ×) | جُبْن | ভীরুতা, কাপুরুষতা |
| سَخِيّ | দানশীল | عَرَب | আরব |
| سَخَاء | দানশিলতা | عَرَبِيّ، عربيّة | আরবীয় |
| صادِق | সত্যবাদী | شهيد | শহীদ |
| صِدْق | সত্যবাদীতা | شهادة | শাহাদাত |
| مُتَوَاضِع | বিনয়ী | مُنافِق | মুনাফিক, কপট |
| تَوَاضُع | বিনয় | نِفاق | নিফাক, কপটতা |
| كاذِب | মিথ্যাবাদী | عَامِل | আমলকারী |
| كَذِب، كِذْب | মিথ্যাবাদিতা | عَمَل | আমল |
| مُتَكَبِّر | অহংকারী | فاجِر | পাপিষ্ঠ, পাপাচারী |
| تَكَبُّر | অহংকার | فُجُور | পাপাচার |
| حَاسِدٌ | হিংসুক, হিংসুটে | خَطِيب | খতীব |
| حَسَدٌ | হিংসা | خُطْبَة | খুতবা |
| سَائِل | প্রশ্নকারী | غَنِيّ | সচ্ছল |
| سُؤال | প্রশ্ন | غِنًى | সচ্ছলতা |
| غَافِل | উদাসীন | مَطْعَم | হোটেল |
| غَفْلَة | উদাসীনতা | طَعام | খাবার |
| خَادِم | খাদেম, সেবক | كَاتِب | লেখক |
| خِدْمَة | খিদমত, সেবা | كِتَابَة | লেখা |
| عَابِد | ইবাদতকারী | جَيِّد | ভালো, উৎকৃষ্ট |
| عِبادَة | ইবাদত | جَوْدَة | ভালোত্ব, উৎকৃষ্টতা, উত্তমতা |
| شُجَاع | সাহসী | تَائِب | তাওবাকারী |
| شَجاعة | সাহস | تَوْبَة | তাওবা |
| جَبان | ভীরু, কাপুরুষ | قَانِع | অল্পেতুষ্ট |

| আরবি | বাংলা | আরবি | বাংলা |
|---|---|---|---|
| قَنَاعَة | অল্পেতুষ্টতা | سَعادة | সুখ |
| شَاكِر | কৃতজ্ঞ | جَائع | ক্ষুধার্ত |
| شُكْرٌ | কৃতজ্ঞতা | جُوع | ক্ষুধা |
| صَابِرٌ | ধৈর্য্যশীল | عَطْشانُ | পিপাসার্ত |
| صَبْر | ধৈর্য্য | عَطْش | পিপাসা |
| مُذْنِبٌ | পাপী | شَرَف | ভদ্রতা, মর্যাদা |
| ذَنْب | পাপ | شريف | ভদ্র, মর্যাদাবান |
| عَادِل | ন্যায়পরায়ন | شَبْع | তৃপ্তি |
| عَدْلٌ | ন্যায়পরায়নতা, ন্যায়পরতা | شابِع | তৃপ্ত |
| مُجَاهِد | মুজাহিদ | فوائد | উপকারিতা |
| جِهاد | জিহাদ | فائد | উপকারী |
| عَاقِل | জ্ঞানী | مُلْك | রাজত্ব |
| عَقْل | জ্ঞান | مَلِك | রাজা |
| فَاسِق | পাপাচারী | قَسْوَة | কঠিনতা |
| فِسْق | পাপাচার | قَاسٍ | কঠিন |
| كَرِيه | ঘৃণ্য, অপছন্দনীয় | ~~يسير~~ | সহজ |
| كَراهة | ঘৃণ্য, অপছন্দনীয়তা | يُسْر | সহজতা |
| خالِق | স্রষ্টা | نَجس | নাপাক |
| خَلْق | সৃষ্টি | نجس، نجاسة | নাপাকি |
| صَائِم | রোযাদার | مَشْهور | প্রসিদ্ধ |
| صَوْم | রোযা | شُهْرة | প্রসিদ্ধি, খ্যাতি |
| ظَالِم | যালিম | سَهْلٌ | সহজ |
| ظُلْم | যুলুম | سُهُولَة | সহজতা |
| سَعِيد | সুখী | صعْب | কঠিন |

| | |
|---|---|
| صُعُوبَة | কঠিনতা |
| حَامِض | টক |
| حُمُوضَة | টকত্ব |
| تَارِيخ | ইতিহাস |
| تَارِيْخِي | ইতিহাস বিষয়ক |
| أدب | সাহিত্য |
| أدبي | সাহিত্যিক |
| كَنْعَانُ | কানান |
| كَنْعَانِي | কানানি |
| ماء | পানি, জল |
| مَائِيّ | পানিয়, জলীয় |
| مال | মাল, সম্পদ, অর্থ |
| مَالِيّ | আর্থিক, সম্পদশালী |
| صَيْف | গ্রীষ্মকাল, গরমকাল |
| صَيْفِيّ | গ্রীষ্মকালীন |
| امريكا | আমেরিকা |
| امريكيّ | আমরিকান |
| وَرْدَة | একটি গোলাপ |
| وَرْدِيّ | গোলাপী |
| ابتداء | প্রথম |
| ابتدائيّ | প্রাথমিক |
| حَيَوان | প্রাণী |
| حَيوانيّ | প্রাণীবিষয়ক |
| شَمْسٌ | সূর্য |
| شَمْسِيّ | সূর্যবিষয়ক, সৌর |
| إسلامٌ | ইসলাম |
| إسلاميّ | ইসলামী |
| عِراق | ইরাক |
| عِراقِيّ | ইরাকী |
| مَدْرَسَة | একটি মাদরাসা |
| مدرسيّ | মাদরাসার সাথে সম্পর্কিত |
| دِيْن | দ্বীন, ধর্ম |
| دِيْنِيّ | দ্বীনী, ধর্মীয় |
| نار | আগুন |
| نارِيّ | আগুনের সাথে সম্পর্কিত |
| سماء | আসমান |
| سماوِيّ | আসমানী |
| يَدٌ | হাত |
| يَدوِيّ | হাতের সাথে সম্পর্কিত |